কাজের খবরে ১ নম্বর
কর্মক্ষেত্র
কলকাতা শহরে সবাধিক পঠিত কর্মপত্রিকা

# কর্মক্ষেত্র

রাজ্যের ১০ হাজার আসনে নার্সিংয়ের সার্টিফিকেট ও ডিপ্লোমা কোর্সে ভর্তি পরীক্ষার নমুনা প্রশ্নোত্তর —পৃষ্ঠা ১০

বর্ষ ৪২ সংখ্যা ২৩ কলকাতা বুধবার, ২৬ জানুয়ারি ২০২২/১ বাঙালির কর্মজীবনের প্রবেশপথ ১২ মাঘ ১৪২৮ দাম ৪.০০ টাকা ১৬ পাতা R. N 37120/80

## মধ্য রেলে ২৪২২ ট্রেড অ্যাপ্রেন্টিস

২,৪২২ জন তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং দেবে সেন্ট্রাল রেলওয়ে। অ্যাপ্রেন্টিসেস অ্যাক্ট, ১৯৬১ অনুসারে এই প্রশিক্ষণ দেওয়া হবে ফিটার, ইলেক্ট্রিশিয়ান, কার্পেন্টার-সহ আই টি আইয়ের বিভিন্ন ট্রেডে। মুম্বই, পুনে, নাগপুর, ভুসাওয়াল এবং সোলাপুর ক্লাস্টারে। ট্রেনিংয়ের মেয়াদ ১ বছর। ট্রেনিং চলাকালীন নির্দিষ্ট হারে স্টাইপেন্ড পাওয়া যাবে। এই প্রশিক্ষণের বিজ্ঞপ্তি নম্বর: RRC/CR/AA/2022.

**ক্লাস্টার ও ইউনিট অনুসারে আসনসংখ্যার বিবরণ: মুম্বই ক্লাস্টার: ক্যারেজ অ্যান্ড ওয়াগন (কোচিং) ওয়াড়ি বন্দর, মুম্বই:** ফিটার: ১৮২টি (সাধারণ ৯২, তফসিলি জাতি ২৭, তফসিলি উপজাতি ১৪, ও বি সি ৪৯)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত, শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী ও একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রার্থী, ১টি আসন দৃষ্টিসংক্রান্ত প্রতিবন্ধী এবং ৫টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার: ৬টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ২)। কার্পেন্টার: ২৮টি (সাধারণ ১৫, তফসিলি জাতি ৪, তফসিলি উপজাতি ২, ও বি সি ৭)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। পেইন্টার (জেনারেল): ২৪টি (সাধারণ ১২, তফসিলি জাতি ৪, তফসিলি উপজাতি ২, ও বি সি ৬)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। টেলর (জেনারেল): ১৮টি (সাধারণ ৯, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ১, ও বি সি ৫)।

**কল্যাণ ডিজেল শেড:** ইলেক্ট্রিশিয়ান: ১১টি (সাধারণ ৫, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ১, ও বি সি ৩)। মেশিনিস্ট: ১টি (সাধারণ)। ওয়েল্ডার: ১টি (সাধারণ)। প্রোগ্রামিং অ্যান্ড সিস্টেমস অ্যাডমিনিস্ট্রেশন অ্যাসিস্ট্যান্ট: ৪টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, ও বি সি ১)। মেকানিক (ডিজেল): ৩৩টি (সাধারণ ১৭, তফসিলি জাতি ৫, তফসিলি উপজাতি ২, ও বি সি ৯)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে।

**কুর্লা ডিজেল শেড:** ইলেক্ট্রিশিয়ান: ২৪টি (সাধারণ ১২, তফসিলি জাতি ৪, তফসিলি উপজাতি ২, ও বি সি ৬)।

এরপর ছয়ের পাতায়

## দিল্লি বিশ্ববিদ্যালয়ে ৬৩৫

বিভিন্ন বিভাগে ৬৩৫ জন অ্যাসোসিয়েট প্রফেসর ও প্রফেসর নেবে দিল্লি বিশ্ববিদ্যালয়।

**শূন্যপদের বিন্যাস: অ্যাসোসিয়েট প্রফেসর:** শূন্যপদ ৪৪৯টি। নিয়োগ করা হবে এই সমস্ত বিভাগে: অ্যাডাল্ট কন্টিনিউয়িং এডুকেশন অ্যান্ড এক্সটেনশন, আফ্রিকান স্টাডিজ, অ্যানথ্রোপলজি, আরবিক, বায়ো-কেমিস্ট্রি, বায়ো-ফিজিক্স, বটানি, বুদ্ধিস্ট স্টাডিজ, কেমিস্ট্রি, ক্লাস্টার ইনোভেশন সেন্টার, কমার্স, কম্পিউটার সায়েন্স, ইস্ট এশিয়ান স্টাডিজ, ইকনমিক্স, এডুকেশন, ইলেক্ট্রনিক সায়েন্স, ইংলিশ, এনভায়রনমেন্টাল স্টাডিজ, ফিনান্স অ্যান্ড বিজনেস ইকনমিক্স, জেনেটিক্স, জিওগ্রাফি, জিওলজি, জার্মানিক অ্যান্ড রোমান্স স্টাডিজ, হিন্দি, হিস্ট্রি, ইনস্টিটিউট অব ইনফরমেটিক্স অ্যান্ড কমিউনিকেশন, ল, লাইব্রেরি অ্যান্ড ইনফর্মেশন সায়েন্স, লিঙ্গুইস্টিক্স, ম্যানেজমেন্ট স্টাডিজ, ম্যাথমেটিক্স, মাইক্রোবায়োলজি, মডার্ন ইন্ডিয়ান ল্যাঙ্গুয়েজেস অ্যান্ড লিটারারি স্টাডিজ, মিউজিক, অপারেশনাল রিসার্চ, পার্সিয়ান, ফিলোজফি, ফিজিক্স অ্যান্ড অ্যাস্ট্রোফিজিক্স, প্লান্ট মলিকিউলার বায়োলজি, পলিটিক্যাল সায়েন্স, সাইকোলজি, পাঞ্জাবি, সংস্কৃত, স্ল্যাভোনিক অ্যান্ড ফিনো-উগ্রিয়ান স্টাডিজ, সোশিওলজি, সোশ্যাল ওয়ার্ক, স্ট্যাটিস্টিক্স, উর্দু, জুলজি।

এরপর তিনের পাতায়

## কোস্ট গার্ডে সিভিলিয়ান

বিভিন্ন পদে ৮৬ জন সিভিলিয়ান নিয়োগ করবে ভারতীয় উপকূলরক্ষী বাহিনী। প্রার্থীদের মোটর ট্রান্সপোর্ট ড্রাইভার, ইঞ্জিন ড্রাইভার, মাল্টি টাস্কিং স্টাফ, স্টোর কিপার-সহ বিবিধ পদে ইস্ট রিজিয়নে নিয়োগ করা হবে।

**শূন্যপদের বিন্যাস: ইঞ্জিন ড্রাইভার:** শূন্যপদ ৮টি (সাধারণ ৬, তফসিলি জাতি ১, ও বি সি ১)। **সারেং লস্কর:** শূন্যপদ ৩টি (সাধারণ ১, তফসিলি জাতি ১, ও বি সি ১)। **স্টোর কিপার গ্রেড-টু:** শূন্যপদ ৪টি (সাধারণ ৩, ও বি সি ১)। **মোটর ট্রান্সপোর্ট ড্রাইভার (অর্ডিনারি গ্রেড):** শূন্যপদ

এরপর তিনের পাতায়

## ভাবা অ্যাটমিক রিসার্চে প্রশিক্ষণ দিয়ে চাকরি

ইঞ্জিনিয়ারিংয়ের স্নাতক এবং বিজ্ঞানে স্নাতকোত্তর ডিগ্রিধারীদের প্রশিক্ষণ দিয়ে সায়েন্টিফিক অফিসার (গ্রুপ-এ) পদে নিয়োগ করবে ভাবা অ্যাটমিক রিসার্চ সেন্টার। এটি কেন্দ্রের অ্যাটমিক এনার্জি দপ্তরের অধীনস্থ একটি প্রতিষ্ঠান। ওরিয়েন্টেশন কোর্স ফর ইঞ্জিনিয়ারিং গ্র্যাজুয়েটস অ্যান্ড সায়েন্স পোস্ট-গ্র্যাজুয়েটস (ও সি ই এস) এবং ডিপার্টমেন্ট অব অ্যাটমিক এনার্জি (ডি এ ই) গ্র্যাজুয়েট ফেলোশিপ স্কিম ফর ইঞ্জিনিয়ারিং গ্র্যাজুয়েটস অ্যান্ড ফিজিক্স পোস্ট-গ্র্যাজুয়েটস (ডি জি এফ এস) কোর্সে ট্রেনিং দেবে ভাবা অ্যাটমিক রিসার্চ সেন্টার ট্রেনিং স্কুল। প্রার্থীকে গেট ২০২১ বা গেট ২০২২ পরীক্ষায় উত্তীর্ণ হয়ে থাকতে হবে। প্রশিক্ষণের মেয়াদ যথাক্রমে ১ ও ২ বছর। কোর্স চলাকালীন নির্দিষ্ট হারে স্টাইপেন্ড পাওয়া যাবে।

প্রশিক্ষণ দেওয়া হবে এই সব শাখায়: মেকানিক্যাল, কেমিক্যাল, মেটালার্জি, ইলেক্ট্রিক্যাল, ইলেক্ট্রনিক্স, কম্পিউটার সায়েন্স/কম্পিউটার ইঞ্জিনিয়ারিং/কম্পিউটার সায়েন্স অ্যান্ড ইঞ্জিনিয়ারিং, ইনস্ট্রুমেন্টেশন, সিভিল, নিউক্লিয়ার ইঞ্জিনিয়ারিং, ফাস্ট রিঅ্যাক্টর টেকনোলজি-এম, ফাস্ট রিঅ্যাক্টর টেকনোলজি-ই, কোয়ালিটি অ্যাশিওরেন্স অ্যান্ড কোয়ালিটি কন্ট্রোল, ফিজিক্স, কেমিস্ট্রি, জিওলজি, রেডিওলজিক্যাল সেফটি অ্যান্ড এনভায়রনমেন্টাল সায়েন্স।

**শিক্ষাগত যোগ্যতা:** সংশ্লিষ্ট বা সমতুল শাখায় ৬০ শতাংশ নম্বর-সহ বি ই বা বি টেক বা বি এসসি ইঞ্জিনিয়ারিং বা ইন্টিগ্রেটেড এম টেক বা এম এসসি।

সেইসঙ্গে ২০২১ বা ২০২২ সালের গেট পরীক্ষায় সংশ্লিষ্ট পত্রে উত্তীর্ণ হতে হবে।

ফাইনাল ইয়ারের প্রার্থীরাও শর্তসাপেক্ষে আবেদন করতে পারেন।

**বয়স:** ১-৮-২০২২ তারিখে ২৬ বছরের মধ্যে হতে হবে। তফসিলিরা ৫, ও বি সি-রা ৩ এবং দৈহিক প্রতিবন্ধীরা ১০ বছরের ছাড় পাবেন।

**স্টাইপেন্ড:** প্রতি মাসে ৫৫,০০০ টাকা। এছাড়াও বইয়ের খরচ বাবদ এককালীন দেওয়া হবে ১৮,০০০ টাকা।

প্রার্থী বাছাই করা হবে একটি সর্বভারতীয় প্রবেশিকা পরীক্ষা, গেট পরীক্ষায় প্রাপ্ত স্কোর এবং ইন্টারভিউয়ের মাধ্যমে। পরীক্ষা হবে ৭

এরপর সাতের পাতায়

## ভারত ইলেক্ট্রনিক্সে ২৪৪ ইঞ্জিনিয়ার ও অফিসার

ট্রেনি ইঞ্জিনিয়ার-১, প্রোজেক্ট ইঞ্জিনিয়ার-১ ও ট্রেনি অফিসার (ফিনান্স)-১ পদে ২৪৪ জনকে নেবে ভারত ইলেক্ট্রনিক্স লিমিটেড। চুক্তিতে নিয়োগ করা হবে সংস্থার বেঙ্গালুরু কমপ্লেক্সে।

শূন্যপদের বিবরণ: **ট্রেনি ইঞ্জিনিয়ার-১:** ইঞ্জিনিয়ারিং শাখা অনুসারে শূন্যপদ: ইলেক্ট্রনিক্স: ১০৩টি, মেকানিক্যাল: ৫০টি, কম্পিউটার সায়েন্স: ৮টি, ইলেক্ট্রিক্যাল ৭টি।

উপরোক্ত পদে প্রাথমিক ভাবে নিয়োগ করা হবে ২ বছরের জন্য। প্রয়োজন অনুসারে চুক্তির মেয়াদ ১ বছর বাড়ানো হতে পারে।

**প্রোজেক্ট ইঞ্জিনিয়ার-১:** ইঞ্জিনিয়ারিং শাখা অনুসারে শূন্যপদ: ইলেক্ট্রনিক্স: ৪০টি, মেকানিক্যাল: ১৪টি, কম্পিউটার সায়েন্স: ৯টি।

উপরোক্ত পদে প্রাথমিক ভাবে নিয়োগ করা হবে ৩ বছরের জন্য। প্রয়োজন

এরপর তিনের পাতায়

## বছরভর বল পেন ও পেনসিলের চাহিদা দেখাবে উপার্জনের দিশা

**বাজারে পেন-পেনসিলের চাহিদা থাকে বছরভর। নিজের বাড়িতে বসেই কয়েকটি যন্ত্রের মাধ্যমে তৈরি করতে পারেন ইউজ অ্যান্ড থ্রো পেন এবং উড পেনসিল। প্রথমে ছোটো আকারেই ব্যবসা শুরু করা যায়। কম দাম, ভালো গুণগত মান আর জনসংযোগ আপনাকে বাজার ধরতে সাহায্য করবে। এ ব্যবসার স্থায়িত্ব নিয়ে প্রশ্ন নেই। কারণ শিশু-পড়ুয়া থেকে শুরু করে অফিসের বড়বাবু— লেখার সামগ্রী সারা বছর দরকার সকলেরই।**



**নিজস্ব প্রতিনিধি:** অতিমারি পরিস্থিতির জেরে পুরনো কাজ হারিয়ে অনেকেই নতুন কাজের সন্ধান করছেন। আবার সদ্য পঠনপাঠন শেষ করে চাকরির জন্য বসে না থেকে অনেকে বেছে নিচ্ছেন ব্যবসার পথ। তবে অস্থির অর্থনৈতিক পরিস্থিতিতে ব্যবসা ভেবেচিন্তে শুরু করা দরকার। এমন ব্যবসাই এ মুহূর্তে করা উচিত যেখানে দ্রুত লাভের মুখ দেখা যাবে এবং তার স্থায়িত্বও থাকবে। সেরকমই একটি ব্যবসা কলম ও পেনসিলের ব্যবসা। কলম বা পেনসিলের বিকল্প এখনও তৈরি হয়নি। স্কুল, কলেজ, অফিস, আদালত, ব্যাঙ্ক, দোকানপত্র সর্বত্রই এর চাহিদা। ফলে লাভজনক তো বটেই, উদ্যোগী ও পরিশ্রমী হলে ব্যবসা মসৃণ ভাবে চালিয়ে নিতে সমস্যা হওয়ার কথা নয়।

বাজারে যেসব সাধারণ কলমের বিক্রি সবচেয়ে বেশি, তার মধ্যে বিশেষ ভাবে উল্লেখযোগ্য ইউজ অ্যান্ড থ্রো পেন। এই পেনে বারবার কালি ভরা বা রিফিল বদলানোর ঝঞ্ঝাট নেই। ব্যবহার করার পর কালি ফুরিয়ে গেলে ফেলা দেওয়া যায়। দামও যথেষ্ট সস্তা। সেজন্য ইউজ অ্যান্ড থ্রো পেনের চাহিদাও বেশি। এই ধরনের কলম বাড়িতে বসেই তৈরি করতে পারেন। পুঁজি খুব বেশি লাগে না। খুব বড় জায়গা থাকারও দরকার

এরপর সাতের পাতায়

# কর্মক্ষেত্র

## শ্রেণিবদ্ধ বিজ্ঞাপন

### কর্মখালি

শিক্ষিতা, সুশ্রী, সৎ, অসহায়, সম্পূর্ণ পিছুটানহীন 35-48 মহিলা চাই। বিধবা নিঃসন্তান হলেও চলবে। 57, একা পুরুষের সংসারে সব কাজ, থাকা খাওয়া 5,000/- WApp/M: 98363-12936.

□

টেলিকম 4G কোং SMS/জব পুরুষ/মহিলা ঘরে বসে রোজগার 18,000-45,000/- মাসে ল্যাপটপ+ মোবাইল ফ্রি। নাম+ঠিকানা Call/ WApp/SMS 98317-71154, 98317-72379.

□

Computer জানা হাইকোর্ট সিভিল কোর্টের অভিজ্ঞতাসহ জুনিয়র অ্যাডভোকেট প্রয়োজন। বেতন কাজ অনুসারে। বিশদ biodata পাঠান। advocatecivil071@gmail.com

□

কেন্দ্রীয় সরকার স্বীকৃত প্রতিষ্ঠিত কোং-তে সোম-শুক্র অফিস জবে মাহিনাভিত্তিক স্থায়ীপদে 20 জন পুরুষ/মহিলা HS+ সত্বর চাই 10K-30K. M: 98308-44728.

□

Retired PSU Bank Manager/CA required part time, to handle banking matters of small company. Apply to dcg1879@gmail.com with expected remuneration.

□

বিখ্যাত MNC-তে Manager Rank-এ নিয়োগ করা হচ্ছে Fresher/Retd-গভঃ/PSU/ VRS/ গৃহবধূ/ ব্যবসায়ী অগ্রগণ্য। Age 25-65 Fixed Salary+PF+Others 70034-92126.

□

An ICSE/ISC School in South Kolkata requires a PGT Chemistry Teacher for the classes VI-XII. Interested candidates may send CV to principalhr151@gmail.com to set up an interview.

□

Required Latheman, Mechanical Fitter/Gas Cutter/Welder, Milling amp & Shaping and Staff with Tender, Computer knowledge. Ph: 62902-52836.

□

কলিকাতায় ২৪ ঘন্টা ঘরের কাজের জন্য পিছুটানহীন মহিলা চাই। বেতন+থাকা-খাওয়া। 70039-69149/70039-68334.

□

Diag Chain of Kol seeks. RMO, Pharmacist, BME, GNM /ANM, X-Ray Lab Tech, Centre In Charge: 99039-84828, sbose72.sb@gmail.com

□

Poura Pathabhaban, Haldia requires M.Sc, B.Ed. Physics teacher for H.S. Section Walk in interview on 28-01-2022, 11am. 79085-94021.

□

Earn upto 30k monthly. Require female Tele-caller, work from home/office. Monthly salary 10k+ Incentive. Call: 98301-11219.

□

Reqd. 10 yrs experience Dip Civil Engineer for Kolkata based firm. Apply to dase31072018@gmail.com with expected salary.

□

Aviana Aviation Academy কর্তৃক-এর অধীনে এয়ারপোর্টে লোডার, ট্রলিবয়, ক্লিনার male/female চাই। এইট-স্নাতক বয়স: 18-35, 94337-69216.

□

Required Continental/Chinese Chef for Restobar in South Kolkata. Contact: 98364-58624 (WhatsApp) or email schkolkata87@gmail.com

□

### কর্মখালি

Need Well experienced Food Production teacher and F&B teacher for Reputed Hotel Management College at Nadia, WB. Call: 83730-49604.

□

কলিকাতার নামী MNC-তে Manager Rank-এ নিয়োগ Fresher/Retd/VRS/ গৃহবধূ/ব্যবসায়ী স্বাগত। Age: 25-65 Fixed Salary+PF+Med 85838-75861/98747-06113.

□

কলিকাতার নামী Co.তে গভঃ-Retd/ VRS-দের Sr. Mngr. পোস্টে জবের সুযোগ Total Office Job. Fixed Salary 30K+Others. Age: 55-65 Call: 94330-35738.

□

Reputed Co. requires: 1) Accountant with 10yrs expd-Kolkata posting 2) Microbiologist-Hooghly Posting WhatsApp CV to 9007-075257.

□

অবসর জীবনের সুদীর্ঘ সময়কে মূল্যায়ন করুন। Retired/VRS/PSU কর্মী (45-64)-দের কলকাতা অফিসে সম্মানের সহিত উচ্চ পদে নিয়োগ। Mr. Neel: 86178-14238.

□

Interview দিয়ে যান। Govt-Retd/ VRS/PSU কর্মী বয়স: 45-65 HS মাসিক 28K+Others পার্টটাইম কাজ। প্রয়োজনে ফোন করুন। কলকাতার জন্য S. Roy: 82401-86797.

□

ERP-9, Tally জানা 3 বছরের অভিজ্ঞতা সম্পন্ন Accountant চাই। মল্লিকপুর, বারুইপুর, দঃ ২৪ পরগনা। M: 99034-21197.

□

দিল্লি/মুম্বইতে আয়া পেসেন্ট/বেবি কেয়ার, জাপা, বাড়ির কাজে মহিলা, চাই। 15K-25K, জয়া সেন্টার। 70114-56402, 93301-59570, 78275-52870, 72919-85085.

□

দিল্লি মুম্বই-তে বেবী কেয়ার ন্যানি জাপা কুক এডুকেটেড গভর্নেস (12-30K) চাই। Reqd. US & UK visa holders. Aasthajob 90077-12120/ 98740-90883.

□

জেলাভিত্তিক সরাসরি চাকরি। মাধ্যমিক-স্নাতক, স্টোরকিপার/SV/অফিস ইনচার্জ/ব্যাক অফিস পদে পুরুষ/মহিলা চাই। বেতন: 16K-22K. M: 82749-53546/78723-77275.

□

Required one experienced Accountant having knowledge of tally, G.S.T. TDS & other accounting system. Send of CV of our adityatanusree@gmail.com

□

Biocoction mfg. Pvt Ltd. needs 'sales exec' for hospital/domestic furniture sales. Post-2 (exp). Salary-10-12k+incentives. 93309-77593 hr@urbiocoction.com

□

ব্যাঙ্ক (DSA)-তে 7 দিনে স্পট জয়েনিং অষ্টম/স্নাতক male/female নিয়োগ চলছে। বেতন: 14,600-42,700 আরও বিস্তারিত জানতে যোগাযোগ করুন SJS 83720-78238.

□

অবসর সময়ে যখন খুশি আসুন, যখন খুশি যান। একটু কাজের বিনিময়ে অনেক কিছু পান। Retd/VRS-রা কলকাতার MNC-তে উচ্চপদে উচ্চ আয় করুন M: 74392-22492.

□

Bajaj গ্রুপে IM পদে নিয়োগ। HS/ গ্র্যাজুয়েট 22yrs+পুরুষ/মহিলা নিয়োগ। গৃহবধূ, রিটায়ার্ড চলিবে। ফিক্সড 18,000 P.M.+ইনসেনটিভ। M: 83497-31391/ 98301-33351.

□

### কর্মখালি

Job vacancy for 4No BE Civil (min 5yrs exp), 5No Diploma civil (min 7yrs exp), 2No BE Electrical (having experience in street lighting), 8No Supervisor (min 10yrs exp), 2No Storekeeper. Atw India Pvt. Ltd, Assam 94351-78849, 70029-00470 bimankar2012@gmail. com

□

Reqd. Electronic/Electrical Diploma Engineer for Medical Equipment Service in North Bengal base Siliguri. 10chowringhee@gmail.com

□

Primary, Secondary teachers and office staff required for an english medium school at Behala. 98749-91122, 90514-06496 (11am- 4pm).

□

অসহায় মহিলাকে কাজের মাধ্যমে বাড়িতে আজীবন আশ্রয় দেব। বেতন: 4000/-, 74393-80801.

□

কন্ট্রাক্ট বেসিসে ঘরে বসে অথবা অফিসে কাজ করুন। দক্ষ প্রুফ রিডার, ডিটিপি অপারেটর, স্কুল ও গল্পের বইয়ের সেলসম্যান চাই। mainstreampress india@gmail.com

□

Office-এ কাজের জন্য Computer ও Tally জানা শিক্ষিত মেয়ে প্রয়োজন (B.Com, বয়স: 23-35). শুধুমাত্র Whatsapp এবং e-mail করুন: 98301-14602, chirajappliances32@yahoo.com

□

Medstar Clinics at 39, Shakespeare Sarani, Kolkata requires Marketing Executives (Min 2yrs exp.) in Diagnostics. Call: 93392-29209.

□

Job Opportunity for Male/ Female. Join MNC for better career. Earn attractive remuneration. School pass/graduates Ph: 79806-74914.

□

Books.Com/ বাড়ি বসে হাতে লিখে/ Comp টাইপ করে/হাতে ফর্ম ফিলাপ করে প্রতি সপ্তাহে 6,000/- মাসে 30,000 গ্যারান্টি আয় করুন। 85840-78118, 89024-48939.

□

Assistant Manager Reqs with Good Payout for Corporate in Kolkata Expd/Retired/VRS/EX Banker. Age: 35-65 yrs. Graduate. M: 89103-93330.

□

Retired/VRS/House wife Welcome to our MNC. Age: 35-65 Good Earnings 30k-40k+. Part time work full Benefits. Call/W.A: 98316-20906.

□

Wanted MBBS R.M.O OT Ward ICU Sister & Technician Manager Marketing Man Medicine Sales Man Blood Collector Pathology Tech. How. M: 62907-13490.

□

Bansal Medical Services, Howrah requires Physiology graduates for coordinating with referring Physicians & Specialists. Attractive Salary with ESI, PF benefits. Email: biodata to: jobs@bansalmedical.com

□

Kol (N) Hospital need Accountant conversant in Legal & Accounts Matters. Mail: dafodil.kolkata@gmail.com & hr@dafodilhospitals.com

□

এয়ারপোর্ট ও মেট্রোতে কন্ট্রাক্টরের অধীনে যোগ্যতানুসারে Male/Female কর্মী নিয়োগ চলছে। বেতন: 18K-72K. এক্স-আর্মিদের বিশেষ সুবিধা আছে। M: 94324-20911.

□

### কর্মখালি

Bank DSA-তে চাকরি পশ্চিমবঙ্গের 20টি জেলায় চাকরি যোগ্যতা ৮ম-স্নাতক বেতন: 14,600/-- 62,200/- Male/ Female নিয়োগ চলছে Ex-আর্মিদের বিশেষ সুবিধা আছে। M: 80011-71371

□

BBD Bagh-এ অবস্থিত প্রতিষ্ঠিত MNC কোম্পানি টেলিকলার এবং ফিল্ড মার্কেটিং এক্সিকিউটিভ চাইছে। ফোন: 94320-55682.

□

Large CA Firm Requires Experienced Admin cum Front office Female with English background in Dalhousie. Call: 62890-84030/92300-17001.

□

MNC হিন্দুস্তান লিভার, অন্নপূর্ণা, ডাবর, ব্রিটানিয়া কুরকুরে, থার্মকল, চিপস কোম্পানিতে 40 জন male/female চাই। PF+ESI+OT বেতন 13k-45k. 70446-88993.

□

Pvt ব্রিটানিয়া আশীর্বাদ Pepsi ফরচুন DSA-তে ম্যানেজার TC/Peon রিসেপশনিস্ট স্টোরকিপার 30 male/ female নিয়োগ। ESI+PF+OT বেতন 13k-40k. 89614-99989.

□

ELECTRICAL, ELV, CCTV, FDA, BMS, PA System কাজ জানা টেকনিশিয়ান, হেল্পার ও ইঞ্জিনিয়ার চাই। (Company Direct Payroll) SAGAR ELECTRICAL, 36, J.R.C. Rd. Behala Sakher Bazar, Kol-8. Mob/WAPP NO. 99039 65630/26, Mail: sagarelectrical.project@rediffmail.com

□

স্থায়ী ৮ ঘন্টা, বেতন: 16,700/-, +PF, ESI থাকা-খাওয়া ফ্রী। যাত্রীদের খাবার প্যাকিং-এ এয়ারপোর্টে Male/Female চাই। M: 82740-75371.

□

কর্মক্ষেত্রর আগামী সংখ্যার জন্য বিজ্ঞাপন নেওয়া হবে ২২ জানুয়ারি দুপুর ২টো পর্যন্ত।

□□□

২ ফেব্রুয়ারি কর্মক্ষেত্রর জন্য বিজ্ঞাপন নেওয়া হবে ২৯ জানুয়ারি দুপুর ২টো পর্যন্ত।

□□□

**বিজ্ঞাপন গ্রহণের সময়**

রবিবার বাদে প্রতিদিন সকাল সাড়ে ১০টা থেকে ২টো।



### কর্মখালি

**পঃবঙ্গ ও উঃবঙ্গে প্রতিটি জেলায় পার্মানেন্ট চাকরি**

বিনা ডোনেশনে Airport ও ব্যাঙ্কে M/F অষ্টম/ স্নাতক 265 জন কর্মী নিয়োগ। বেতন: 17,400/- - 47,900/-, থাকা খাওয়া ফ্রী। M: 95934-62948.

□

**Airport ও ব্যাঙ্কে 5 দিনে স্পট জয়েনিং**

গভঃ স্বীকৃত বিনা ডোনেশনে অষ্টম/ স্নাতক M/F কর্মী নিয়োগ চলছে। বেতন: 18,700/- – 48,300/-, থাকা খাওয়া ফ্রী। M: 97336-93202.

□

**Airport ও ব্যাঙ্কে পার্মানেন্ট জব Govt. Reg. No-6987**

কোনও ডোনেশন ছাড়াই Airport ও ব্যাঙ্কে অষ্টম/স্নাতক M/F কর্মী চাই। বেতন: 16,700/- – 49,400/-, থাকা খাওয়া ফ্রী। M: 95936-34587.

□

**জাহাজ ও ডকে চাকরি**

W.B Kol L/C No. WBKol-70N65 পঃ বাংলার বিভিন্ন জেলার কর্মপ্রার্থীদের বিভিন্ন পদে ও বিভিন্ন বেতনে প্রচুর M/F নিয়োগ করানো হচ্ছে। Salary: 21,750/- – 56,500/-, থাকা, খাওয়া-সহ ছুটি, বোনাস, ESI, PF. এছাড়া 4 মাস 15 দিন কাজ করার পর 23 দিনের ছুটি with Salary, পোস্টিং এরিয়া পঃ বাংলার বিভিন্ন প্রান্তে। Help: 74328-53410.

□

**আর্জেন্ট ভ্যাকান্সি**

পঃবঃ প্রতিটি জেলায় 4G ও 5G টাওয়ার Co.-তে সুপারভাইজার, Peon, CCTV অপারেটর ATM গার্ড পদে কর্মী নিয়োগ চলছে। বেতন: 12,700/- – 19,500/-. M: 82760-13573.

□

**প্রাঃ ব্যাঙ্কে স্থায়ী জব**

W.B L/C No. Kol-50W85, পঃবাংলার বিভিন্ন প্রান্তে Pvt. Bank-এ Back Office, এছাড়া বিভিন্ন পদে ও বিভিন্ন বেতনে প্রচুর M/F জেলাভিত্তিক নিয়োগ করানো হচ্ছে। বেতন: 18,500/- – 34,700/-, ছুটি, বোনাস, ESI, PF. এছাড়া অন্যান্য সুবিধা থাকবে। Help: 86974-10492.

□

### কর্মখালি

**স্থায়ীভাবে নিয়োগ**

প্রতিটি জেলায় Pvt. হাসপাতাল, নার্সিং হোম, কোম্পানি স্যানিটারি, শপিংমল, 4G, 5G, টাওয়ার Co. ATM-এ নিয়োগ। বেতন: 13,500/- – 22,500/-, M: 83483-31196.

□

**ফোন করলেই চাকরি**

Govt. R-No.- 5783 বিনা ডোনেশনে Airport ও Bank (DSA)-তে অষ্টম /স্নাতক M/F 278 জন কর্মী নিয়োগ। বেতন: 17,400/- – 42,900/-, থাকা খাওয়া ফ্রী। Ex-আর্মি বিশেষ সুবিধা। M: 97337-51641.

□

**শীঘ্র নিয়োগ**

অজন্তা বিস্কুট, মেডিসিন চিপস জল Co.-তে M/F চাই। থাকা-খাওয়া ফ্রী। বেতন: 12,000/- – 18,000/-, Mob: 83709-52035.

□

**শীঘ্র জয়েনিং**

Pvt. ব্যাঙ্ক DSA, নার্সিং হোম, শপিংমলে ATM গার্ড, পিওন Male /Female চাই। বেতন: 13K-18K, যোগাযোগ: 83278-79970.

□

**কম্পিউটার সার্ভিস ইঞ্জিনিয়ার প্রয়োজন**

পশ্চিমবঙ্গের বিভিন্ন অফিসে কম্পিউটার ও আনুষঙ্গিক যন্ত্রাংশের রক্ষণাবেক্ষণের জন্য Emdee® Digitronics প্রজেক্টে মহাকুমা-স্তরে Service Engineer নেবে। ভালো কম্পিউটার হার্ডওয়্যার মেরামতির জ্ঞান-যুক্ত বিজ্ঞান স্নাতক/ ডিপ্লোমা ইঞ্জিনিয়ার প্রয়োজন। স্থানীয় প্রার্থীদের অগ্রাধিকার দেওয়া হবে। সর্বমোট মাসিক বেতন: Rs. 19013/-Only (EPF, ESI, Bonus, Mobile recharge, TA)। আপনার BIO DATA শীঘ্রই ই-মেল করুন: application. emdee@gmail.com

### স্কুল-কলেজ শিক্ষা

অম্বুজার কারিগরি ট্রেনিং: স্মার্টফোন রিপিয়ারিং টেকনিশিয়ান, অ্যাসিস্ট্যান্ট ও অ্যাডভান্সড বিউটিশিয়ান, অটোমোবাইল টেকনিশিয়ান। অম্বুজা সিমেন্ট ফাউন্ডেশন, ধূলাগোড়ি, সাঁকরাইল, হাওড়া। সকাল ৯টা থেকে বিকেল ৬টা। ৭৯৮০৭-২০৮৬৮/ ৯৭৪৮৪-০৭৯০০।

**পাঠকের প্রতি**

কোনও বেসরকারি প্রতিষ্ঠানের বিজ্ঞাপনের উত্তরে আবেদন বা সাক্ষাৎ করার সময় কোনওরকম টাকা চাওয়া হলে সেই টাকা দেওয়া সম্পূর্ণ ন্যায়সঙ্গত কিনা সেবিষয়ে পুরোপুরি নিশ্চিত না হয়ে টাকা দেবেন না। যে-কোনও বেসরকারি শিক্ষা প্রতিষ্ঠানে ভর্তি হওয়ার আগে সংস্থাটির যাবতীয় স্বীকৃতিপত্র যাচাই করে নেওয়া সঙ্গত। বিজ্ঞাপনদাতারা কোনও প্রতিশ্রুতি পালনে ব্যর্থ হলে তার জন্য প্রকাশক, মুদ্রক, সম্পাদক এবং স্বর্ণাক্ষর প্রকাশনী প্রাইভেট লিমিটেড-এর মালিকপক্ষকে কোনওভাবেই দায়ী করা যাবে না।

# দিল্লি বিশ্ববিদ্যালয়ে ৬৩৫

*প্রথম পাতার পর*

এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর Estab. IV/292/2022.

**প্রফেসর:** শূন্যপদ ১৮৬টি। নিয়োগ করা হবে এই সমস্ত বিভাগে: আফ্রিকান স্টাডিজ, অ্যানথ্রোপলজি, আরবিক, বায়ো-কেমিস্ট্রি, বায়ো-ফিজিক্স, বটানি, বুদ্ধিস্ট স্টাডিজ, কেমিস্ট্রি, ক্লাস্টার ইনোভেশন সেন্টার, কমার্স, কম্পিউটার সায়েন্স, ইস্ট এশিয়ান স্টাডিজ, ইকনমিক্স, এডুকেশন, ইলেক্ট্রনিক সায়েন্স, ইংলিশ, ফিনান্স অ্যান্ড বিজনেস ইকনমিক্স, জেনেটিক্স, জিওগ্রাফি, জিওলজি, হিন্দি, হিস্ট্রি, ল, লাইব্রেরি অ্যান্ড ইনফর্মেশন সায়েন্স, লিঙ্গুইস্টিক্স, ম্যানেজমেন্ট স্টাডিজ, ম্যাথমেটিক্স, মাইক্রোবায়োলজি, মডার্ন ইন্ডিয়ান ল্যাঙ্গুয়েজেস অ্যান্ড লিটারারি স্টাডিজ, মিউজিক, অপারেশনাল রিসার্চ, পার্সিয়ান, ফিলোজফি, ফিজিক্স অ্যান্ড অ্যাস্ট্রোফিজিক্স, প্ল্যান্ট মলিকিউলার বায়োলজি, পলিটিক্যাল সায়েন্স, সাইকোলজি, পাঞ্জাবি, সংস্কৃত, স্ল্যাভোনিক অ্যান্ড ফিনো-ইউগ্রিয়ান স্টাডিজ, সোশিওলজি, সোশ্যাল ওয়ার্ক, স্ট্যাটিস্টিক্স, উর্দু, জুলজি।

এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর Estab. IV/293/2022.

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.du.ac.in অনলাইন দরখাস্তের শেষ তারিখ ৭ ফেব্রুয়ারি। প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে।

ফি বাবদ দিতে হবে ২,০০০ টাকা। মহিলা, তফসিলি ও দৈহিক প্রতিবন্ধীদের ফি দিতে লাগবে না। অনলাইন পদ্ধতিতে ডেবিট কার্ড বা ক্রেডিট কার্ড বা নেট ব্যাঙ্কিংয়ের মাধ্যমে ফি জমা দেওয়া যাবে।

শিক্ষাগত যোগ্যতা, দরখাস্তের পদ্ধতি-সহ বিশদ তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# ভারত ইলেক্ট্রনিক্সে ২৪৪ ইঞ্জিনিয়ার ও অফিসার

প্রথম পাতার পর

অনুসারে চুক্তির মেয়াদ ১ বছর বাড়ানো হতে পারে।

শিক্ষাগত যোগ্যতা: সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারিং শাখায় বি ই বা বি টেক বা বি এসসি ইঞ্জিনিয়ারিং।

**ট্রেনি অফিসার (ফিনান্স)-১:** ১১টি। শিক্ষাগত যোগ্যতা: ফিনান্সে এম বি এ।

উপরোক্ত পদে প্রাথমিক ভাবে নিয়োগ করা হবে ২ বছরের জন্য। প্রয়োজন অনুসারে চুক্তির মেয়াদ ১ বছর বাড়ানো হতে পারে। সব ক্ষেত্রেই অন্তত ৫৫ শতাংশ নম্বর পেয়ে থাকতে হবে। তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে পাশ নম্বর থাকলেই আবেদন করা যাবে। এর পাশাপাশি ১-১-২০২২ তারিখ অনুসারে সংশ্লিষ্ট কাজে প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ২ বছর, ট্রেনি ইঞ্জিনিয়ার ও ট্রেনি অফিসার পদের ক্ষেত্রে অন্তত ৬ মাসের অভিজ্ঞতা থাকতে হবে।

**বয়স:** ১-১-২০২২ তারিখে ট্রেনি ইঞ্জিনিয়ার ও ট্রেনি অফিসার পদের ক্ষেত্রে ২৮ বছর এবং প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ৩২ বছরের মধ্যে হতে হবে। তফসিলিরা ৫, ও বি সিরা ৩ এবং দৈহিক প্রতিবন্ধীরা ১০ বছরের বয়সের ছাড় পাবেন। **বেতন:** প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে প্রথম বছরে প্রতি মাসে ৪০,০০০ টাকা, দ্বিতীয় বছরে প্রতি মাসে ৪৫,০০০ টাকা, তৃতীয় বছরে প্রতি মাসে ৫০,০০০ টাকা। ট্রেনি ইঞ্জিনিয়ার ও ট্রেনি অফিসার পদের ক্ষেত্রে প্রথম বছরে প্রতি মাসে ৩০,০০০ টাকা ও দ্বিতীয় বছরে প্রতি মাসে ৩৫,০০০ টাকা।

নিয়মানুসারে তফসিলি, ও বি সি এবং আর্থিক ভাবে অনগ্রসর প্রার্থীদের জন্য শূন্যপদ সংরক্ষিত থাকবে।

প্রাথমিক ভাবে মেধার ভিত্তিতে বাছাই করা প্রার্থীদের নিয়োগ করা হবে ইন্টারভিউয়ের মাধ্যমে।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: https://jobapply.in/BEL2022TETOPE দরখাস্তের শেষ তারিখ ৪ ফেব্রুয়ারি। ফি বাবদ স্টেট ব্যাঙ্ক কালেক্টের মাধ্যমে দিতে হবে প্রোজেক্ট ইঞ্জিনিয়ার পদের ক্ষেত্রে ৫০০ টাকা, ট্রেনি ইঞ্জিনিয়ার ও ট্রেনি অফিসার পদের ক্ষেত্রে ২০০ টাকা। তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের কোনও ফি লাগবে না। ফি দেওয়া যাবে অনলাইন-অফলাইন উভয় ভাবেই। অফলাইনে ফি দিতে চাইলে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার চালান ডাউনলোড করে নেবেন উপরোক্ত ওয়েবসাইট থেকে। অনলাইনে ফি দিলে ফি দিয়ে পাওয়া ই-রিসিপ্টের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। ই-রিসিপ্ট বা ফি জমার রসিদ কোথাও পাঠাতে হবে না।

অনলাইনে আপলোড করতে হবে এই সব নথি: ✓প্রার্থীর রঙিন পাসপোর্ট মাপের ফটো। ✓ফি দিয়ে পাওয়া এস বি আই কালেক্ট রেফারেন্স নম্বর। ✓বয়সের প্রমাণপত্র হিসেবে মাধ্যমিক বা উচ্চমাধ্যমিকের মার্কশিট বা জন্মশংসাপত্র। ✓শিক্ষাগত যোগ্যতার যাবতীয় নথিপত্র। ✓কাস্ট এবং ও বি সি সার্টিফিকেট (প্রযোজ্য ক্ষেত্রে)। ✓আর্থিক ভাবে অনগ্রসর প্রার্থীদের ক্ষেত্রে যথাযথ সার্টিফিকেট। ✓দৈহিক প্রতিবন্ধকতার সার্টিফিকেট। ✓কর্মরতদের ক্ষেত্রে নো-অবজেকশন সার্টিফিকেট। ✓কাজের অভিজ্ঞতার সার্টিফিকেট। ✓অন্যান্য প্রয়োজনীয় নথিপত্র।

অনলাইনে দরখাস্ত যথাযথ ভাবে পূরণ করে সাবমিট করুন। সাবমিট করা দরখাস্তের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটিও কোথাও পাঠাতে হবে না। নিজের কাছে রাখবেন। পরে কাজে লাগবে। খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: https://bel-india.in

# কোস্ট গার্ডে সিভিলিয়ান

প্রথম পাতার পর

২৪টি (সাধারণ ১৫, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ৫, আর্থিক ভাবে অনগ্রসর ২)। ফায়ারম্যান: শূন্যপদ ৬টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ২)। **আই সি ই ফিটার (স্কিল্ড):** শূন্যপদ ৬টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ২)। **স্প্রে পেইন্টার:** শূন্যপদ ১টি (সাধারণ)। **এম টি ফিটার/এম টি টেকনিশিয়ান/এম টি মেকানিক:** শূন্যপদ ৬টি (সাধারণ ৪, ও বি সি ২)। **মাল্টি টাস্কিং স্টাফ (মালি):** শূন্যপদ ৩টি (সাধারণ)। **মাল্টি টাস্কিং স্টাফ (পিওন):** শূন্যপদ ১০টি (সাধারণ ৫, তফসিলি উপজাতি ১, ও বি সি ৩, আর্থিক ভাবে অনগ্রসর ১)। **মাল্টি টাস্কিং স্টাফ (দপ্তরি):** শূন্যপদ ৩টি (সাধারণ)। **মাল্টি টাস্কিং স্টাফ (সুইপার):** শূন্যপদ ৩টি (সাধারণ ১, তফসিলি জাতি ১, ও বি সি ১)। **শিট মেটাল ওয়ার্কার (সেমি স্কিল্ড):** শূন্যপদ ১টি (সাধারণ)। **ইলেক্ট্রিক্যাল ফিটার (সেমি স্কিল্ড):** শূন্যপদ ১টি (সাধারণ)। **লেবারার:** শূন্যপদ ১টি (সাধারণ)।

**বেতনক্রম:** ইঞ্জিন ড্রাইভার ও সারেং লস্কর পদের ক্ষেত্রে ২৫,৫০০-৮১,১০০ টাকা, মাল্টি টাস্কিং স্টাফ, শিট মেটাল ওয়ার্কার, ইলেক্ট্রিক্যাল ফিটার (সেমি স্কিল্ড) ও লেবারার পদের ক্ষেত্রে ১৮,০০০-৫৬,৯০০ টাকা এবং বাকি পদগুলির ক্ষেত্রে ১৯,৯০০-৬৩,২০০ টাকা। শিক্ষাগত যোগ্যতা, বয়স, প্রার্থী বাছাই ও দরখাস্তের পদ্ধতি-সহ বিশদ তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: www.indiancoastguard.gov.in

# কারেন্ট অ্যাফেয়ার্স

*

**১ জানুয়ারি-৭ জানুয়ারি**

**১ জানুয়ারি** প্রধানমন্ত্রী কিসান সম্মাননিধি যোজনায় দশম কিস্তিতে ১০ কোটিরও বেশি কৃষক পরিবারের জন্য ২০ হাজার কোটিরও বেশি টাকা প্রদান করল কেন্দ্র। ভার্চুয়াল এই অনুষ্ঠানে ২০২২-এর জন্য বার্তা দিলেন প্রধানমন্ত্রী নরেন্দ্র মোদী। জানিয়ে দিলেন কোভিডের চ্যালেঞ্জ থাকবে, কিন্তু নতুন বছরে ভারতকে উন্নয়নের গতি বাড়াতে হবে। কোভিড যেন কোনও ভাবেই উন্নয়নের গতি রুদ্ধ করতে না পারে। বিরোধী দল কংগ্রেসের অবশ্য দাবি, দেশবাসীকে নতুন বছরে বেকারত্ব, মূল্যবৃদ্ধি উপহার দিয়েছেন প্রধানমন্ত্রী। কংগ্রেসের মুখপাত্র সুপ্রিয়া শ্রীনেত বলেছেন 'মোদী মানেই মূল্যবৃদ্ধি। মোদী এবং মূল্যবৃদ্ধি দুটোই কিন্তু দেশের জন্য চূড়ান্ত হানিকারক।'

## বৈষ্ণোদেবীতে পদপিষ্ট হয়ে মৃত ১২



**১ জানুয়ারি:** নতুন বছরের শুরুতেই বৈষ্ণোদেবীতে পদপিষ্ট হয়ে ১২ জন তীর্থযাত্রীর মৃত্যু হল। হাসপাতালে ভর্তি হয়েছেন ২০ জন যাঁদের মধ্যে কয়েকজনের অবস্থা আশঙ্কাজনক বলে জানিয়েছেন হাসপাতাল কর্তৃপক্ষ। প্রত্যক্ষদর্শীদের দাবি, কারা আগে মন্দিরের গর্ভগৃহে প্রবেশ করবেন এ নিয়ে বচসা এবং ধাক্কাধাক্কির জেরেই এই মর্মান্তিক পরিণতি হয়েছে। প্রত্যক্ষদর্শী তথা দুর্ঘটনা থেকে বেঁচে ফেরা পুণ্যার্থীদের একটা বড় অংশের দাবি, নিয়ন্ত্রণহীন ভিড় এবং মন্দির কর্তৃপক্ষ তথা প্রশাসনের চূড়ান্ত অব্যবস্থার কারণেই এই দুর্ঘটনা ঘটেছে।

**২ জানুয়ারি** ২০২১ সালে ৩ লক্ষ কোটি টাকারও বেশি সম্পত্তি বাড়িয়ে আয় বৃদ্ধির ক্ষেত্রে দেশে প্রথম স্থানটি দখলে রাখলেন আদানি গোষ্ঠীর কর্ণধার গৌতম আদানি। ব্লুমবার্গ বিলিওনেয়ার ইনডেক্স অনুযায়ী, বিশ্বের ধনীতম ব্যক্তিদের তালিকায় ২০২১ সালে ১৪তম স্থানে থাকলেন আদানি। তাঁর সামগ্রিক সম্পত্তির পরিমাণ ৫.৬ লক্ষ কোটি টাকা। যদিও ৬.৬৭ লক্ষ কোটির সম্পত্তি নিয়ে তালিকায় তাঁর ২ ধাপ উপরে বিশ্বের ১২তম সেরা ধনীর স্থানে থাকলেন মুকেশ আম্বানি।

**কোভিডের তৃতীয় ঢেউয়ের মোকাবিলায়** লোকাল ট্রেনের উপর আবার বিধিনিষেধ চালু করল রাজ্য সরকার। সেইসঙ্গে, স্বাস্থ্যবিধি মেনে, ৫০ শতাংশ আসনে যাত্রী নিয়ে ট্রেন চালাতে বলা হয়েছে। কলকাতা মেট্রোতেও ফের টোকেন পদ্ধতি স্থগিত রেখে কেবল স্মার্ট কার্ড চালু রাখার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। রাজ্যের মুখ্য সচিব হরিকৃষ্ণ দ্বিবেদী জানিয়েছেন কোভিডের প্রথম ও দ্বিতীয় ঢেউয়ের পর লোকাল ট্রেন চালানোর সময়ে যে ব্যবস্থা করা হয়েছিল এবারও তাই করা হবে। এছাড়া সংক্রমণের ক্রম ঊর্ধ্বমুখী গ্রাফকে নিয়ন্ত্রণে আনতে আবারও কড়া আত্মশাসনের নির্দেশিকাও জারি করেছে রাজ্য সরকার।

**৩ জানুয়ারি** পশ্চিমবঙ্গ সরকারের 'দুয়ারে সরকার' প্রকল্প উৎকর্ষের সম্মান পেল। তথ্য-প্রযুক্তি পেশাদারদের সংস্থা কম্পিউটার সোসাইটি অব ইন্ডিয়ার ২০২১-এর এসআইজি ই-গভর্নেন্সের সম্মান পেয়েছে রাজ্য সরকারের এই প্রকল্প। ওই সংস্থা থেকে 'প্রজেক্ট ক্যাটেগরি'-তে এই পুরস্কার পাওয়ার কথা ঘোষণা করে তৃণমূল কংগ্রেসের পক্ষ থেকে টুইট করা হয়েছে।

**৫ জানুয়ারি** করোনার নিভৃতবাসে থাকার মেয়াদ কমে হল সাত দিন। টানা তিনদিন জ্বর না-থাকলে, হোম আইসোলেশনে থাকা করোনা রোগীরা পজিটিভ হওয়ার সাত দিনের শেষেই আইসোলেশন থেকে বেরিয়ে আসতে পারবেন বলে জানিয়েছে কেন্দ্র। নেগেটিভ হয়েছেন কি না, তার জন্য টেস্ট করানোরও দরকার নেই। এ দিন কেন্দ্রীয় স্বাস্থ্য মন্ত্রক তার নতুন পরিমার্জিত আইসোলেশন গাইডলাইনে এ কথা জানিয়েছে।

## গলওয়ান-এ নয়া চিনা নির্মাণে বিতর্ক



**৩ জানুয়ারি:** পূর্ব লাদাখের প্যাংগং লেক সংলগ্ন এলাকায় চিনের নয়া নির্মাণ নিয়ে বিতর্ক উঠল। সম্প্রতি প্রকাশিত এক উপগ্রহ চিত্রে দেখা গিয়েছে নিজেদের ভূখণ্ডে প্যাংগং লেক সংলগ্ন এলাকায় ব্রিজ তৈরি করছে চিনা সেনা। এছাড়া চিনা সংবাদ সংস্থার এক ভিডিয়োয় দেখা গিয়েছে ১ জানুয়ারি গলওয়ান উপত্যকায় তাদের জাতীয় পতাকা তুলেছে চিনা সেনা। যদিও ভারতীয় সেনা দাবি করেছে, ১ জানুয়ারি চিনা সেনা তাদের নিজেদের ভূখণ্ডে পতাকা তুলেছে এবং এই ঘটনার সঙ্গে ভারতীয় ভূখণ্ডের গলওয়ানের কোনও সম্পর্ক নেই। কংগ্রেস অবশ্য চিন নিয়ে মোদী সরকার কেন নীরব সেই প্রশ্ন তুলেছে। রাহুল গান্ধী টুইট করে বলেছেন, 'গলওয়ানে আমাদের নিজেদের তেরঙা পতাকা দেখতেই ভালো লাগে। মোদীজি নীরবতা ভঙ্গ করুন।'



“দেড় দশক আগেও মূল্যবৃদ্ধি ১০% ছাড়িয়েছিল। কিন্তু এ বারের পরিস্থিতি আলাদা। সে সময় দেশের প্রকৃত বৃদ্ধির হার ছিল প্রায় ৯%। ফলে মূল্যবৃদ্ধি সত্ত্বেও গড়ে পরিবার পিছু আয় ৭%-৮% হারে বাড়ছিল। ... অর্থ মন্ত্রকের হাল ফেরানোর দক্ষতা আছে। কিন্তু তারা সেই সুযোগ রাজনৈতিক ভাবে পাবে কি না, তা জানা নেই।”

কৌশিক বসু, *বিশিষ্ট অর্থনীতিবিদ*
অর্থনীতির সুফল সকলের কাছে সমান ভাবে পৌঁছচ্ছে না বলে জানিয়ে

## প্রয়াত সিডনি পোয়াটিয়ে



**৭ জানুয়ারি:** হলিউডের কিংবদন্তি অভিনেতা সিডনি পোয়াটিয়ে (৯৪) প্রয়াত হলেন। সেরা অভিনেতা হিসেবে তিনিই প্রথম কৃষ্ণাঙ্গ অস্কারজয়ী। অভিনয় ছাড়াও সামাজিক নানা ক্ষেত্রে বিশেষত মানবাধিকার আন্দোলনের নিরিখে তাঁর বিশেষ অবদান ছিল। যার অন্যতম স্বীকৃতি হিসেবে পেয়েছেন ২০০৯ সালে 'প্রেসিডেন্সিয়াল মেডেল অব ফ্রিডম'। হলিউডের স্বর্ণযুগ বলে যে সময়টিকে ধরা হয় তার শেষ জীবিত প্রতিনিধি ছিলেন সিডনিই। সিডনির মৃত্যু হয় তাঁর পিতা-মাতার দেশ বাহামাতে। আমেরিকা ও বাহামা দু-দেশেরই নাগরিকত্ব ছিল তাঁর। ১৯৬৪-তে বিখ্যাত ছবি 'লিলিজ অব দ্য ফিল্ড' এর জন্য সেরা অভিনেতার অস্কার পান সিডনি। হলিউডের অনেক মাইলফলক ছবিতেই কাজ করেছেন তিনি। 'ইন দ্য হার্ট অব নাইট', 'টু স্যার উইথ লাভ', 'গেস হু'জ কামিং ফর ডিনার' এই ছবিগুলির নাম প্রথমেই আসে। শেষ জীবন কাটান বাহামায়। ১৯৯৭ সাল থেকে ২০০৭ সাল পর্যন্ত জাপানে সাম্মানিক রাষ্ট্রদূতের দায়িত্ব পালন করেছেন বাহামার হয়ে।

**প্রধানমন্ত্রীর কনভয় পাঞ্জাবে ২০ মিনিট** জ্যামে আটকে যাওয়ায় পাঞ্জাবের প্রশাসন এবং মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে ক্ষোভ উগরে দিলেন নরেন্দ্র মোদী। বিমানবন্দরে সরকারি কর্তাদের তিনি বলেন, 'ভাতিন্দা বিমানবন্দর পর্যন্ত বেঁচে ফিরতে পেরেছি, এর জন্য আপনাদের মুখ্যমন্ত্রীকে (চরণজিৎ সিং চান্নি) ধন্যবাদ দিয়ে দেবেন।' প্রধানমন্ত্রী নিজে প্রাণ সংশয়ের অভিযোগ তোলায় সব রাজনৈতিক মহলেই আলোড়ন পড়ে। একই ভাবে প্রশ্নের মুখে পড়েছে প্রধানমন্ত্রীর নিরাপত্তা ব্যবস্থাও।

**৬ জানুয়ারি** বিক্ষোভ আর সংঘর্ষে অগ্নিগর্ভ কাজাখস্তান-এ পরিস্থিতি সামলাতে নামল রাশিয়ার সেনা। বিক্ষোভের শুরু হয়েছিল জ্বালানির চড়া মূল্যবৃদ্ধি নিয়ে। তার সঙ্গে আরও নানা ধরনের ইস্যু জুড়ে তা রাজনৈতিক চেহারা নিয়ে তা সরকার-বিরোধী আন্দোলন হয়ে উঠেছে। চাপের মুখে দেশের প্রধানমন্ত্রী পদত্যাগ করেছেন। দেশজুড়ে জরুরি অবস্থা জারি করেছেন প্রেসিডেন্ট। আলমাতির শহরের বিমানবন্দরের দখল নিয়েছে বিদ্রোহীরা। সরকারি তরফে জানানো হয়েছে সংঘর্ষে অন্তত ১২ জন নিরাপত্তারক্ষীর মৃত্যু হয়েছে। দু-পক্ষের মধ্যে সংঘর্ষে সাড়ে তিনশোরও বেশি মানুষ জখম হয়েছেন। এই অশান্তির পিছনে বিদেশি শক্তির হাত আছে বলে দাবি করেছেন প্রেসিডেন্ট কাসিয়াম জোমার্ট।

**রাজধানী এক্সপ্রেস হাইজ্যাকের** মতো ঘটনায় নাম জড়ানোর পর এবার লালগড়ের সিপিএম নেতা প্রবীর মাহাতোকে খুনের ঘটনায় ছত্রধর মাহাতোর বিরুদ্ধে চার্জশিট জমা দিল জাতীয় তদন্তকারী সংস্থা (এনআইএ)। একসময় পুলিশি সন্ত্রাস বিরোধী জনসাধারণের কমিটির নেতা ছিলেন ছত্রধর। পরে ছত্রধর তৃণমূল কংগ্রেসে যোগ দেন। এনআইএ সূত্রে বলা হয়েছে খুন, অপরাধমূলক ষড়যন্ত্রের মতো ভারতীয় দণ্ডবিধির বেশ কয়েকটি ধারার পাশাপাশি ইউএপিএ-এর ধারাতেও অভিযোগ আনা হয়েছে ছত্রধরের বিরুদ্ধে।

**পূর্ব লাদাখে প্যাংগং লেকের উপর** চিনের ব্রিজ বানানো নিয়ে সরকারি বিবৃতি দিল ভারত। বিরোধীরা আগেই এ নিয়ে প্রশ্ন তুলেছিল। এ দিন মুখ খুললেন বিদেশমন্ত্রকের মুখপাত্র অরিন্দম বাগচী। তাঁর দাবি, 'গত ৬০ বছর ধরে বেআইনিভাবে দখল করে রাখা জমিতে এই ব্রিজ বানাচ্ছে চিন। ভারত সেই কার্যকলাপের উপর নজর রাখছে। ভারত কখনওই বেআইনি দখলদারি মেনে নেয়নি।' চিনের এই সেতু তৈরি হয়ে গেলে স্ট্র্যাটেজিক পয়েন্টে চিনা সেনার চলাচলে অনেক সুবিধা হবে বলে মনে করছেন সমর বিশেষজ্ঞরা।

## ভ্যাকসিন না নেওয়ায় ভিসা বাতিল জকোভিচের



**৬ জানুয়ারি:** ভ্যাকসিনের ডোজ না নেওয়ায় ভিসা বাতিল হল টেনিস তারকা নোভাক জকোভিচের। ভ্যাকসিনের দু'টি ডোজ ছাড়াই অস্ট্রেলিয়ান ওপেনে খেলার ছাড়পত্র পেয়েছিলেন জোকার। কিন্তু মেলবোর্নে গিয়ে পৌঁছতেই পড়েন সমস্যায়। অস্ট্রেলিয়ান বর্ডার ফোর্সের কর্তারা তাঁকে আটকে জিজ্ঞাসাবাদ করেন। ভিসা বাতিল করা হয় বিশ্বের এক নম্বর টেনিস তারকার। তাঁকে নিয়ে যাওয়া হয় ডিটেনশন হোটেলে। জকোভিচকে অস্ট্রেলিয়ান ওপেনের তরফে ভ্যাকসিন ছাড়াই খেলার ছাড়পত্র দেওয়ায় দেশের নাগরিকদের একটা বড় অংশেই ক্ষোভ প্রকাশ করেছেন। প্রতিবাদ এসেছে নানা মহল থেকে।

## কোভিডের নতুন ইহু রূপের খোঁজ ফ্রান্সে



**৪ জানুয়ারি:** করোনার রূপ ওমিক্রন আতঙ্কের মধ্যেই আবার ভাইরাসের নতুন রূপের খোঁজ মিলল ফ্রান্সে। ফরাসি গবেষকরা কোভিডের এই রূপের নাম দিয়েছেন 'ইহু' (IHU)। গবেষকদের দাবি, এই নয়া রূপে ভাইরাসের স্পাইক প্রোটিনে অন্তত ৪৬টি মিউটেশন হয়েছে। ফলে কোভিডের চলতি টিকাগুলি এই নয়া রূপের বিরুদ্ধে কতটা কার্যকরী হবে সে বিষয়ে সন্দিহান তাঁরা। ফ্রান্সের মার্সেই শহরে বেশ কিছু মানুষের শরীরে করোনার এই নতুন রূপের খোঁজ পাওয়া গিয়েছে। অন্যদিকে, আমেরিকায় একদিনে আক্রান্ত হয়েছেন ১০ লক্ষ ৪২ হাজার মানুষ। ডেল্টা এবং ওমিক্রন— কোভিডের এই দুই রূপেরই বাড়বাড়ন্ত চলছে সেখানে। ইতিমধ্যেই প্রেসিডেন্ট জো বাইডেন ও ভাইস প্রেসিডেন্ট কমলা হ্যারিস এই নিয়ে জরুরি বৈঠক করেছেন। এখন ১৪ দিনের বদলে ৫ দিন কোয়ারান্টিনে থাকার কথা বলা হয়েছে।

**'বুল্লি বাঈ' অ্যাপের মামলায় প্রধান চাঁই** গ্রেপ্তার হল আসামে। 'ইনটেলিজেন্স ফিউশন অ্যান্ড স্ট্র্যাটেজিক অপারেশন ইউনিট'-এর ডেপুটি পুলিশ কমিশনার কেপিএস মালহোত্রা বলেছেন, 'আসামের জোরহাট থেকে নীরজ বিষ্ণোইকে দিল্লি পুলিশের স্পেশ্যাল সেলের আইএফএসও টিম গ্রেপ্তার করেছে, সে 'বুল্লি বাঈ' অ্যাপের প্রস্তুতকারক এবং প্রধান ষড়যন্ত্রী। গত ৩১ ডিসেম্বর অ্যাপটি প্রকাশ্যে আসে। সেখানে আইনজীবী, সাংবাদিক থেকে শুরু করে সুপ্রতিষ্ঠিত মুসলিম মহিলাদের অনেকের ছবি ব্যবহার করে তাদের 'ভার্চুয়াল' নিলামে তোলা হয়। আক্ষরিক অর্থে কোনও নিলাম না হলেও মুসলিম মহিলাদের হেনস্থা করার একটা মাধ্যম হিসেবে সোশ্যাল মিডিয়ার মাধ্যমে এই অ্যাপের প্রচার চালানো হচ্ছিল।

**সিবিআইয়ের জালে পড়লেন অশোকা** বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠাতা প্রণব গুপ্তা ও বিনীত গুপ্তা। ১৬২৬ কোটি টাকা প্রতারণার অভিযোগে তাঁদের বিরুদ্ধে মামলা দায়ের করেছে সিবিআই। জাল নথি ব্যবহার করে একাধিক ব্যাঙ্ক থেকে ঋণ নেওয়ার অভিযোগ উঠেছে অভিযুক্তদের বিরুদ্ধে। এদের বিরুদ্ধে সেন্ট্রাল ব্যাঙ্ক অব ইন্ডিয়া এবং আরও ১১টি ব্যাঙ্কের সঙ্গে প্রতারণার অভিযোগ রয়েছে।

**৭ জানুয়ারি** সরকারি ছুটি কোনও মৌলিক অধিকার নয়, বরং তা এবার কাটছাঁট করার সময় এসেছে বলে এক পর্যবেক্ষণে জানাল বম্বে হাইকোর্ট। একটি মামলার পরিপ্রেক্ষিতেই এমন পর্যবেক্ষণ আদালতের। সম্প্রতি দাদরা ও নগর হাভেলির এক বাসিন্দা হাইকোর্টে আবেদন করেছিলেন, ২ অগস্ট কেন্দ্রশাসিত ওই অঞ্চলে ছুটি ঘোষিত হোক কারণ ওই দিন পর্তুগিজ শাসন থেকে মুক্ত হয়েছিল দাদরা ও নগর হাভেলি। সেই আবেদন খারিজ করেই বিচারপতিরা জানিয়েছেন, 'সরকারি ছুটি আইনি পথে বলবৎ করার মতো মৌলিক অধিকার নয়। কোন দিনে সরকারি ছুটি দেওয়া হবে আর কোন দিনে নয়, সে সিদ্ধান্ত একান্তই সরকারের।'

## জোহানেসবার্গে হার ভারতের




**৬ জানুয়ারি:** সেঞ্চুরিয়নে জয়ের পর জোহানেসবার্গের ওয়ান্ডারার্সে হার হল ভারতের। ৭ উইকেটে দ্বিতীয় টেস্ট জিতে নিল দক্ষিণ আফ্রিকা। চতুর্থ ইনিংসে ২৪০ রান তাড়া করে ৩ উইকেট হারিয়ে ২৪৩ রানে পৌঁছে যায় তারা। অধিনায়ক এলগারের অপরাজিত ৯৬ রান জয়ের পিছনে বড় ভূমিকা নেয়। ওয়ান্ডারার্সে এই প্রথম ভারতের বিরুদ্ধে টেস্ট জিতল দক্ষিণ আফ্রিকা। দুই টেস্টের পরে সিরিজের ফলাফল হল ১-১। ভারত প্রথমে ব্যাট করে ২০২ রান তোলে। দক্ষিণ আফ্রিকার প্রথম ইনিংস শেষ হয় ২২১ রানে। ভারত দ্বিতীয় ইনিংসে ২৬৬ রান তোলে।

Abbott

# Know your COVID-19 infection status in minutes; Proven High Accuracy Self-Test

*No Predicted Impact of Variants on Abbott SARS-CoV-2/COVID-19 Diagnostic Tests***

**Over 95% accuracy***

**Easy-To-Use**

**Results in 15 minutes**




For Distribution Queries:
9811280525

*Available in packs of 1 | 4 | 10 | 20*

Now available at your nearest chemist and online

TATA 1mg | PharmEasy | netmeds | amazon | Flipkart

**Scan to order**

* In clinical evaluations with self-test users, the Panbio™ COVID-19 Antigen Self-Test correctly identified 100% of SARS-CoV-2 negative samples and 95.2% of SARS-CoV-2 positive samples.

**Abbott Cross Division Covid-19 Variant Tech Brief https://www.globalpointofcare.abbott/en/product[1]details/panbio-covid-19-ag-antigen-test.htm

*Disclaimer-If symptoms continue and the rapid antigen test results are negative, individuals should immediately be tested by RT-PCR per ICMR Advisory, as the coronavirus may not be detectable in the very early phases of infection. Person undergoing test are advised to continue following local guidelines for self-isolation and consult your doctor. COL-10364 01/22

# মধ্য রেলে ২৪২২ ট্রেড অ্যাপ্রেন্টিস

প্রথম পাতার পর

এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। মেকানিক ডিজেল: ৩৬টি (সাধারণ ১৯, তফসিলি জাতি ৫, তফসিলি উপজাতি ২, ও বি সি ১০)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে।

**সিনিয়র ডিভিশনাল ইলেক্ট্রিক্যাল ইঞ্জিনিয়ার (টি আর এস) কল্যাণ:** ফিটার: ৬২টি (সাধারণ ৩১, তফসিলি জাতি ৯, তফসিলি উপজাতি ৫, ও বি সি ১৭)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং ২টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। টার্নার: ১০টি (সাধারণ ৫, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ৩)। ওয়েল্ডার: ১০টি (সাধারণ ৫, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ৩)। ইলেক্ট্রিশিয়ান: ৬২টি (সাধারণ ৩১, তফসিলি জাতি ৯, তফসিলি উপজাতি ৫, ও বি সি ১৭)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং ২টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। মেশিনিস্ট: ৫টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ইন্সট্রুমেন্ট মেকানিক: ৫টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ল্যাবরেটরি অ্যাসিস্ট্যান্ট (সি পি): ৫টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ইলেক্ট্রনিক্স মেকানিক: ২০টি (সাধারণ ১১, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ১, ও বি সি ৫)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে।

**সিনিয়র ডিভিশনাল ইলেক্ট্রিক্যাল ইঞ্জিনিয়ার (টি আর এস), কুর্লা:** ফিটার: ৯০টি (সাধারণ ৪৬, তফসিলি জাতি ১৩, তফসিলি উপজাতি ৭, ও বি সি ২৪)। এর মধ্যে ১টি করে আসন অস্থি, দৃষ্টি, শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী ও একাধিক প্রতিবন্ধকতা আছেন এমন প্রতিবন্ধী এবং ৩টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। টার্নার: ৬টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ২)। ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক): ৩টি (সাধারণ ১, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ইলেক্ট্রিশিয়ান: ৯৩টি (সাধারণ ৪৭, তফসিলি জাতি ১৪, তফসিলি উপজাতি ৭, ও বি সি ২৫)। এর মধ্যে ১টি করে আসন অস্থি, দৃষ্টি, শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী ও একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রতিবন্ধী এবং ৩টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে।

**পারেল ওয়ার্কশপ:** **ফিটার:** ৫১টি (সাধারণ ২৫, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৪)। এর মধ্যে ১টি করে আসন অস্থি ও দৃষ্টিসংক্রান্ত প্রতিবন্ধী এবং ২টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। মেশিনিস্ট: ২২টি (সাধারণ ১১, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ২, ও বি সি ৬)। এর মধ্যে ১টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। শিট মেটাল ওয়ার্কার: ২২টি (সাধারণ ১১, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ২, ও বি সি ৬)। এর মধ্যে ১টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক): ৪১টি (সাধারণ ২১, তফসিলি জাতি ৬, তফসিলি উপজাতি ৩, ও বি সি ১১)। এর মধ্যে ১টি করে আসন অস্থি ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ইলেক্ট্রিশিয়ান: ৫১টি (সাধারণ ২৫, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৪)। এর মধ্যে ১টি করে আসন অস্থি ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং ২টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। কার্পেন্টার: ১৩টি (সাধারণ ৬, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ১, ও বি সি ৪)। মেকানিক মেশিন টুলস মেইন্টেন্যান্স: ১৮টি (সাধারণ ৯, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ১, ও বি সি ৫)। এর মধ্যে ১টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। কম্পিউটার অপারেটর অ্যান্ড প্রোগ্রামিং অ্যাসিস্ট্যান্ট: ২০টি (সাধারণ ১০, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ১, ও বি সি ৬)। এর মধ্যে ১টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। মেকানিক মোটর ভেহিক্যাল: ১০টি (সাধারণ ৫, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ৩)। মেকানিক ডিজেল: ৬০টি (সাধারণ ৩১, তফসিলি জাতি ৯, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৬)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং ২টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। পেইন্টার: ৫টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ১)।

**মাতুঙ্গা ওয়ার্কশপ:** মেশিনিস্ট: ২৪টি (সাধারণ ১২, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ৩, ও বি সি ৭)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। মেকানিক মেশিন টুল মেইন্টেন্যান্স: ৪৫টি (সাধারণ ২৩, তফসিলি জাতি ৭, তফসিলি উপজাতি ৩, ও বি সি ১২)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী ও একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রার্থী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ফিটার: ১৮৪টি (সাধারণ ৯২, তফসিলি জাতি ২৮, তফসিলি উপজাতি ১৪, ও বি সি ৫০)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত, দৃষ্টিসংক্রান্ত ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী, ১টি আসন একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রার্থী এবং ৬টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। কার্পেন্টার: ১১৮টি (সাধারণ ৫৯, তফসিলি জাতি ১৮, তফসিলি উপজাতি ৯, ও বি সি ৩২)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং ৪টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক): ৫১টি (সাধারণ ২৫, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৪)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী ও একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রার্থী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। পেইন্টার (জেনারেল): ৩৫টি (সাধারণ ১৮, তফসিলি জাতি ৫, তফসিলি উপজাতি ২, ও বি সি ১০)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ইলেক্ট্রিশিয়ান: ৯০টি (সাধারণ ৪৫, তফসিলি জাতি ১৪, তফসিলি উপজাতি ৭, ও বি সি ২৪)। এর মধ্যে ২টি আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী, ১টি আসন একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রতিবন্ধী এবং ৩টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে।

**এস অ্যান্ড টি ওয়ার্কশপ, বাইকুল্লা:** ফিটার: ২৬টি (সাধারণ ১৩, তফসিলি জাতি ৪, তফসিলি উপজাতি ২, ও বি সি ৭)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। টার্নার: ৬টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ২)। মেশিনিস্ট: ৫টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ওয়েল্ডার: ৮টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ২)। প্রোগ্রামিং অ্যান্ড সিস্টেমস অ্যাডমিনিস্ট্রেশন অ্যাসিস্ট্যান্ট: ৬টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ২)। ইনফর্মেশন টেকনোলজি অ্যান্ড ইলেক্ট্রনিক সিস্টেম মেইন্টেন্যান্স: ২টি (সাধারণ ১, ও বি সি ১)। ইলেক্ট্রিশিয়ান: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)। পেইন্টার (জেনারেল): ৪টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, ও বি সি ১)।

**ভুসাওয়ল ক্লাস্টার: ক্যারেজ অ্যান্ড ওয়াগন ডিপো:** ফিটার: ১০৭টি (সাধারণ ৫৪, তফসিলি জাতি ১৬, তফসিলি উপজাতি ৮, ও বি সি ২৯)। এর মধ্যে ৩টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী ও প্রাক্তন সমরকর্মী এবং ১টি আসন একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রার্থীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক): ১২টি (সাধারণ ৭, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ১, ও বি সি ২)। মেশিনিস্ট: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)।

**ইলেক্ট্রিক লোকো শেড:** ফিটার: ৩৮টি (সাধারণ ১৯, তফসিলি জাতি ৬, তফসিলি উপজাতি ৩, ও বি সি ১০)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী, একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ইলেক্ট্রিশিয়ান: ৩৮টি (সাধারণ ১৯, তফসিলি জাতি ৬, তফসিলি উপজাতি ৩, ও বি সি ১০)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী, একাধিক প্রতিবন্ধকতা আছে এমন প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার: ৪টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, ও বি সি ১)।

**ইলেক্ট্রিক লোকোমোটিভ ওয়ার্কশপ:** ইলেক্ট্রিশিয়ান: ৫৬টি (সাধারণ ২৯, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৫)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ফিটার: ৫৩টি (সাধারণ ২৭, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৪)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক): ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ২)। প্রোগ্রামিং অ্যান্ড সিস্টেমস অ্যাডমিনিস্ট্রেশন অ্যাসিস্ট্যান্ট: ২টি (সাধারণ)।

**মনমদ ওয়ার্কশপ:** **ফিটার:** ২৭টি (সাধারণ ১৪, তফসিলি জাতি ৪, তফসিলি উপজাতি ২, ও বি সি ৭)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। টার্নার: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)। মেশিনিস্ট: ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ২)। ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক): ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ২)। মেকানিক (মোটর ভেহিক্যল): ১টি (সাধারণ)। মেকানিক ডিজেল: ৪টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, ও বি সি ১)। পেইন্টার (জেনারেল): ২টি (সাধারণ ১, ও বি সি ১)।

**টি এম ডব্লু নাসিক রোড:** ফিটার: ৯টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ৩)। এর মধ্যে একটি আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধীর জন্য সংরক্ষিত। মেশিনিস্ট: ৪টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ওয়েল্ডার: ৬টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ইলেক্ট্রিশিয়ান: ২৪টি (সাধারণ ১১, তফসিলি জাতি ৪, তফসিলি উপজাতি ২, ও বি সি ৭)। এর মধ্যে ১টি করে আসন শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। কার্পেন্টার: ২টি (সাধারণ ১, ও বি সি ১)। মেকানিক ডিজেল: ২টি (সাধারণ ১, ও বি সি ১)।

**পুনে ক্লাস্টার: ক্যারেজ অ্যান্ড ওয়াগন ডিপো:** ফিটার: ২০টি (সাধারণ ১০, তফসিলি জাতি ৩, তফসিলি উপজাতি ২, ও বি সি ৫)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। মেশিনিস্ট: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)। ওয়েল্ডার: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)। পেইন্টার : ২টি (সাধারণ ১, ও বি সি ১)। কার্পেন্টার: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)।

**ডিজেল লোকো শেড:** মেকানিক ডিজেল: ৫৫টি (সাধারণ ২৮, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৫)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ইলেক্ট্রিশিয়ান: ৫৫টি (সাধারণ ২৮, তফসিলি জাতি ৮, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৫)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার: ৮টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ২)। মেশিনিস্ট: ২টি (সাধারণ ১, ও বি সি ১)। পেইন্টার: ১টি (সাধারণ)।

**নাগপুর ক্লাস্টার: ইলেক্ট্রিক লোকো শেড, আজনি:** ইলেক্ট্রিশিয়ান: ৩৩টি (সাধারণ ১৭, তফসিলি জাতি ৫, তফসিলি উপজাতি ২, ও বি সি ৯)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ইলেক্ট্রনিক্স মেকানিক: ১৫টি (সাধারণ ৮, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ১, ও বি সি ৪)।

**ক্যারেজ অ্যান্ড ওয়াগন ডিপো:** ফিটার: ৫৭টি (সাধারণ ২৯, তফসিলি জাতি ৯, তফসিলি উপজাতি ৪, ও বি সি ১৫)। এর মধ্যে ১টি করে আসন অস্থিসংক্রান্ত ও শ্রবণসংক্রান্ত প্রতিবন্ধী এবং ২টি আসন প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। ওয়েল্ডার: ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ২)।

**সোলাপুর ক্লাস্টার: ক্যারেজ অ্যান্ড ওয়াগন ডিপো:** ফিটার: ৪০টি (সাধারণ ২০, তফসিলি জাতি ৬, তফসিলি উপজাতি ৩, ও বি সি ১১)। এর মধ্যে ২টি করে আসন অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত থাকবে। কার্পেন্টার: ২টি (সাধারণ)। মেশিনিস্ট: ৪টি (সাধারণ ২, ও বি সি ২)। ওয়েল্ডার: ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ১)। পেইন্টার: ৩টি (সাধারণ ২, ও বি সি ১)। মেকানিক ডিজেল: ২টি (সাধারণ ১, ও বি সি ১)।

**কুর্দুওয়াড়ি ওয়ার্কশপ:** ফিটার: ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ২)। মেশিনিস্ট: ৫টি (সাধারণ ৩, তফসিলি জাতি ১, ও বি সি ১)। ওয়েল্ডার: ৪টি (সাধারণ ২, তফসিলি জাতি ১, ও বি সি ১)। কার্পেন্টার: ২টি (তফসিলি জাতি ১, ও বি সি ১)। পেইন্টার (জেনারেল): ৩টি (সাধারণ ২, ও বি সি ১)।

**শিক্ষাগত যোগ্যতা:** মোট অন্তত ৫০ শতাংশ নম্বর-সহ মাধ্যমিক। সেই সঙ্গে এন সি ভি টি দ্বারা স্বীকৃত প্রতিষ্ঠান থেকে সংশ্লিষ্ট ট্রেডে ন্যাশনাল ট্রেড সার্টিফিকেট পেয়ে থাকতে হবে।

**বয়স:** ১৭-১-২০২২ তারিখে ১৫ থেকে ২৪ বছরের মধ্যে। তফসিলিরা ৫, ও বি সিরা ৩, দৈহিক প্রতিবন্ধীরা ১০ বছরের ছাড় পাবেন। প্রাক্তন সমরকর্মীরা সরকারি নিয়মানুসারে বয়সের ছাড় পাবেন।

মনে রাখবেন, প্রার্থী যে-কোনও একটি ক্লাস্টার বা ইউনিটে ট্রেনিংয়ের জন্য আবেদন করতে পারেন।

প্রার্থী বাছাই করা হবে শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে।

অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.rrccr.com প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে। অনলাইন আবেদনের শেষ তারিখ ১৬ ফেব্রুয়ারি। অনলাইন আবেদনের সময় একটি রেজিস্ট্রেশন নম্বর ও পাসওয়ার্ড পাওয়া যাবে। এগুলি লিখে রাখবেন।

ফি বাবদ অনলাইন বা অফলাইনে দিতে হবে ১০০ টাকা। ফি জমা দেওয়া যাবে ডেবিট বা ক্রেডিট কার্ড বা নেট ব্যাঙ্কিংয়ের মাধ্যমে। ফি জমা দিয়ে পাওয়া ই-রিসিপ্টের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। অফলাইনে ফি জমা দেওয়া যাবে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার চালানের মাধ্যমে। মহিলা, তফসিলি এবং দৈহিক প্রতিবন্ধীদের কোনও ফি লাগবে না।

## অনলাইন আবেদনের সময় আপলোড করবেন

- ✓ প্রার্থীর জে পি জি বা জেপেগ ফর্ম্যাটে স্ক্যান করা রঙিন ফটো (২০ থেকে ৭০ কেবি সাইজের মধ্যে) এবং সই (২০ থেকে ৩০ কেবি সাইজের মধ্যে)। ফটো ৩ মাসের বেশি পুরনো হলে চলবে না।
- ✓ মাধ্যমিকের মার্কশিট-সহ শিক্ষাগত যোগ্যতার সব সেমিস্টারের যাবতীয় মার্কশিট।
- ✓ বয়সের প্রমাণপত্র হিসেবে মাধ্যমিকের সার্টিফিকেট বা মার্কশিট অথবা স্কুল লিভিং সার্টিফিকেট।
- ✓ ন্যাশনাল ট্রেড সার্টিফিকেট।
- ✓ কাস্ট এবং ও বি সি সার্টিফিকেট (প্রযোজ্য ক্ষেত্রে)।
- ✓ দৈহিক প্রতিবন্ধকতার সার্টিফিকেট (প্রযোজ্য ক্ষেত্রে)।
- ✓ প্রাক্তন সমরকর্মীদের ক্ষেত্রে সার্ভিং বা ডিসচার্জ সার্টিফিকেট।

অনলাইনে আবেদনপত্র যথাযথ ভাবে সাবমিটের পর পূরণ করা আবেদনপত্রের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। নিজের কাছে রেখে দেবেন। পরে কাজে লাগবে।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট। অনলাইন দরখাস্তের ক্ষেত্রে কোনও অসুবিধায় পড়লে যে-কোনও কাজের দিন সকাল ১০টা থেকে বিকেল ৫টার মধ্যে যোগাযোগ করতে পারেন এই নম্বরে: ০২২-৬৭৪৫-৩১৪০।

# কেন্দ্রীয় সরকারে ডেপুটি ফিল্ড অফিসার

ডেপুটি ফিল্ড অফিসার পদে ৩৮ জনকে নেবে কেন্দ্রীয় সরকার। গ্রুপ 'বি' ক্যাটেগরিতে ক্যাবিনেট সচিবালয়ে নিয়োগ করা হবে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর 01/2022.

নিয়োগ করা হবে এই সব ভাষার জন্য: বালোচি ৪টি, ভাসা ২টি, বার্মিজ ৪টি, দারি ৪টি, জংখা ৪টি, ধীভেহি ৪টি, কাচিন ৪টি, রাশিয়ান ৮টি, সিংহলা ৪টি।

**শিক্ষাগত যোগ্যতা:** স্নাতক, স্নাতকে অন্যতম বিষয় হিসেবে উপরোক্ত যে-কোনও একটি ভাষা পড়ে থাকতে হবে। অথবা যে-কোনও বিষয়ে স্নাতক, সঙ্গে উপরোক্ত যে-কোনও একটি ভাষায় ২ বছরের ডিপ্লোমা বা নেটিভ লেভেল প্রফিশিয়েন্সি। **বয়স:** ৪-৩-২০২২ তারিখে ২১ থেকে ৩০ বছরের মধ্যে হতে হবে। **বেতন:** ৪৪,৯০০ টাকা।

প্রার্থী বাছাই করা হবে লিখিত পরীক্ষা এবং ইন্টারভিউয়ের মাধ্যমে।

দরখাস্ত করতে হবে নির্দিষ্ট বয়ানে। দরখাস্তের বয়ান একটি এ-ফোর মাপের কাগজে টাইপ করিয়ে নেবেন। ইংরেজির বড় হরফে লিখে পূরণ করবেন।

পূরণ করা দরখাস্তের সঙ্গে দেবেন প্রার্থীর এক কপি স্বপ্রত্যয়িত ফটো, বয়স ও শিক্ষাগত যোগ্যতার যাবতীয় নথিপত্রের স্বপ্রত্যয়িত নকল, কাস্ট এবং ও বি সি সার্টিফিকেটের স্বপ্রত্যয়িত নকল, অন্যান্য প্রয়োজনীয় নথিপত্র।

প্রয়োজনীয় নথিপত্র-সহ দরখাস্ত-ভরা খামের উপর লিখবেন 'APPLICATION FOR THE POST OF DEPUTY FIELD OFFICER (GD)'. দরখাস্ত ৪ মার্চের মধ্যে সাধারণ ডাকে পৌঁছতে হবে এই ঠিকানায়: Post Bag No.001, Lodhi Road Head Post Office, New Delhi-110003.

*দরখাস্তের বয়ান আগামী সংখ্যায়*

# প্রতিরক্ষা মন্ত্রকে চাকরি

কুক, লোয়ার ডিভিশন ক্লার্ক, ওয়াশারম্যান-সহ বিভিন্ন পদে ৪৫ জনকে নেবে প্রতিরক্ষা মন্ত্রক। নিয়োগ করা হবে আহমেদনগরের মেকানাইজড ইনফ্যান্ট্রি রেজিমেন্টাল সেন্টার ও রেকর্ডস মেকানাইজড ইনফ্যান্ট্রি রেজিমেন্টে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর 01/2021.

**শূন্যপদের বিবরণ:** **কুক:** ১১টি, **ওয়াশারম্যান:** ৩টি। শিক্ষাগত যোগ্যতা: মাধ্যমিক, সঙ্গে সংশ্লিষ্ট কাজে দক্ষতা থাকতে হবে।

**সাফাইওয়ালা (মাল্টি টাস্কিং স্টাফ):** ১৩টি, বার্বার: ৭টি। শিক্ষাগত যোগ্যতা: মাধ্যমিক, সঙ্গে সংশ্লিষ্ট কাজে দক্ষ হতে হবে এবং ১ বছরের অভিজ্ঞতা থাকতে হবে।

**লোয়ার ডিভিশন ক্লার্ক:** মেকানাইজড ইনফ্যান্ট্রি রেজিমেন্টাল সেন্টার: ৭টি, রেকর্ডস মেকানাইজড ইনফ্যান্ট্রি রেজিমেন্ট: ৪টি। শিক্ষাগত যোগ্যতা: উচ্চমাধ্যমিক, সঙ্গে কম্পিউটারে ইংরেজিতে প্রতি মিনিটে-৩৫টি শব্দ বা হিন্দিতে প্রতি মিনিটে ৩০টি শব্দ টাইপ করার দক্ষতা থাকতে হবে।

নিয়মানুসারে তফসিলি, ও বি সি, দৈহিক প্রতিবন্ধী, প্রাক্তন সমরকর্মীদের জন্য শূন্যপদ সংরক্ষিত হবে।

**বয়স:** ১২-২-২০২২ তারিখে ১৮ থেকে ২৫ বছরের মধ্যে হতে হবে। সংরক্ষিত ক্যাটেগরির প্রার্থীরা নিয়মানুসারে বয়সের ছাড় পাবেন।

**বেতনক্রম:** কুক ও লোয়ার ডিভিশন ক্লার্ক পদের ক্ষেত্রে ১৯,৯০০-৬৩,২০০ টাকা এবং বাকি অন্যান্য পদের ক্ষেত্রে ১৮,০০০-৫৬,৯০০ টাকা।

প্রার্থী বাছাই করা হবে লিখিত পরীক্ষা এবং প্রযোজ্য ক্ষেত্রে প্র্যাক্টিক্যাল ও স্কিল টেস্টের মাধ্যমে। প্রার্থী যে-কোনও একটি শূন্যপদের জন্য আবেদন করতে পারেন। লোয়ার ডিভিশন ক্লার্ক পদের ক্ষেত্রে কোন অফিসের শূন্যপদে আবেদন করছেন তা দরখাস্তে উল্লেখ করে দেবেন।

দরখাস্ত করতে হবে নির্দিষ্ট বয়ানে। এ-ফোর মাপের একটি কাগজে দরখাস্ত টাইপ করিয়ে নেবেন। পূরণ করা দরখাস্তের সঙ্গে দেবেন প্রার্থীর এক কপি পাসপোর্ট মাপের ফটো, বয়স ও শিক্ষাগত যোগ্যতার যাবতীয় নথিপত্রের প্রত্যয়িত নকল, কাজের অভিজ্ঞতার সার্টিফিকেটের প্রত্যয়িত নকল, কাস্ট এবং ও বি সি সার্টিফিকেটের প্রত্যয়িত নকল, প্রার্থীর নাম-ঠিকানা লেখা ও প্রয়োজনীয় মূল্যের ডাকটিকিট সাঁটানো একটি খাম, অন্যান্য প্রয়োজনীয় নথিপত্র। প্রয়োজনীয় নথিপত্র-সহ দরখাস্ত ১২ ফেব্রুয়ারির মধ্যে পৌঁছতে হবে এই ঠিকানায়: Adm Branch (Civil Section), HQs MIRC, Darewadi, Solapur Road, Ahmadnagar-414110.

*দরখাস্তের বয়ান আগামী সংখ্যায়*

# বছরভর বল পেন ও পেনসিলের চাহিদা দেখাবে উপার্জনের দিশা

*প্রথম পাতার পর*

পড়ে না। মেশিনের আকার খুব বড় নয়। বেশি কর্মী নিয়োগেরও প্রয়োজন নেই। পেনের সঙ্গে তৈরি করতে পারেন পেনসিল। প্রাথমিক স্তর পর্যন্ত সব পড়ুয়াকেই পেনসিলে লিখতে হয়। এছাড়া ছবি আঁকার জন্য পেনসিলের চাহিদা আছে।

তবে বাজারে প্রতিযোগিতা আছে। বাজার ধরার জন্য মানের দিকে নজর দিতে হবে। আবার দামও নাগালের মধ্যে রাখতে হবে। দাম কমাতে গিয়ে মান কমিয়ে ফেললে ব্যবসা কিন্তু প্রথমেই থমকে যাবে।

## পেন-পেনসিল তৈরির মেশিন

ইউজ অ্যান্ড থ্রো কলম তৈরি করতে ছোট ছোট মোট ৫টি মেশিন লাগে। রিফিলের মুখে গার্ড লাগানোর জন্য ২টি মেশিন, ভাইব্রেটর মেশিন, নডাল মেশিন এবং কালি, রিফিল করার মেশিন। এই সব মেশিনের সাহায্যে বল পেন তৈরি হয়ে গেলে পেনের গায়ে কোম্পানির নাম লেখার জন্য আরও একটি মেশিন। পাঁচটি মেশিনের একত্রে দাম প্রায় ১৫,০০০ টাকা। সব ক'টিই হস্তচালিত। নাম লেখার মেশিন আলাদা কিনতে হবে। তার দাম পড়বে ১৫,০০০ টাকা।

পেন তৈরির স্বয়ংক্রিয় মেশিনের দাম সাড়ে তিন লক্ষ টাকা। এই মেশিনে এক মিনিটে ১০০ থেকে ১২০ পিস পেন তৈরি হতে পারে। বিভিন্ন রঙের কালির বল পেন তৈরির জন্য একাধিক মেশিনের প্রয়োজন পড়ে না। কালির রিফিল বদলে দিলেই হয়। নিবের উপর নির্ভর করে পেনের সরু ও মোটা দাগ। তবে, বিভিন্ন নিবের জন্যও আলাদা মেশিনের দরকার পড়ে না। কলকাতার বড়বাজার অঞ্চলে সস্তায় উপকরণও কিনতে পাওয়া যায়। এছাড়া উপকরণ আপনি অনলাইনেও কিনতে পারেন। সাধারণ থেকে ভালো মানের প্রতি পিস পেন তৈরি করতে খরচ পড়ে মোটামুটি ১ টাকা ৩০ পয়সা থেকে ২ টাকা।

পেনসিল তৈরি ম্যানুয়াল মেশিনে হয় না, এর জন্য দরকার ফুল অটোমেটিক মেশিন। ফুল অটোমেটিক মেশিনের দাম ৫ লক্ষ টাকা। পেনসিল তৈরির মূল উপকরণ কাঠ ও শিস। শিস গ্র্যাফাইট ও কাদামাটি দিয়ে তৈরি হয়। বিভিন্ন পদ্ধতিতে প্রসেসিংয়ের পর পেনসিলের আকারে শিস কাটা হয়। বাজারে অবশ্য হোলসেলে তৈরি শিস পাওয়া যায়। পেনসিলের জন্য কিনতে হবে কাঠের স্ল্যাট। সাধারণত এগুলো ৭.২৫ ইঞ্চি দৈর্ঘ্য, ০.২৫ ইঞ্চি ঘনত্ব, ২.৭৫ ইঞ্চি প্রস্থের হয়। অবশ্য সংস্থা বিশেষে এই মাপের হেরফেরও হয়। স্ল্যাটগুলোকে মেশিনের কনভেয়ার বেল্টে রাখা হয়। বেল্টে থাকা অবস্থাতেই স্ল্যাটে অর্ধবৃত্তাকার খাঁজ কাটা হয়। তারপর আঠা লাগানো হয় এবং শিস বসিয়ে দেওয়া হয়। অন্যদিকে আর একটা কনভেয়ার বেল্টে আঠা ও শিসহীন স্ল্যাট রাখা হয়। তারপর আগের শিস ও আঠাযুক্ত স্ল্যাটের উপর স্যান্ডউইচের মতো বসিয়ে দেওয়া হয়। এর পর ঘুরন্ত স্টিল ব্লেডের সাহায্যে গ্রুভার মেশিনে বৃত্তাকার বা ষড়ভুজাকারে কেটে নেওয়া হয়। প্রতিটি স্ল্যাট থেকে ৬-৯টা পেনসিল বের হয়। এরপর যন্ত্রের সাহায্যে প্রতিটি পেনসিল মসৃণ করে রং করে শুকিয়ে নেওয়া হয়। কোনও কোনও পেনসিলের পিছনে ধাতব কেস দিয়ে ইরেজার বসানো হয়। এক্ষেত্রে তিন থেকে চারটে ছোট ছোট মেশিন একত্রে বসাতে হবে।

**মেশিন কেনার জন্য যোগাযোগ:** ভারত মেশিন টুলস ইন্ডাস্ট্রি, ৬১, গণেশচন্দ্র অ্যাভিনিউ, কলকাতা-৭০০ ০১৩, ফোন: (০৩৩) ২২৩৬-৮০১৫, ৯৪৩২৪-২২০৮৬। ই-মেল: bharatmachinetools1@rediffmail.com

মেশিন বিক্রির সঙ্গে ইনস্টলেশন ও ট্রেনিং ফ্রি। প্রয়োজনীয় উপকরণ কেনার ব্যাপারেও সংস্থা সাহায্য করবে।

**'কর্মক্ষেত্র'-র পাঠক-পাঠিকাদের জন্য বিশেষ ছাড়:** 'কর্মক্ষেত্র'-র যেসব পাঠক-পাঠিকারা পেনসিল তৈরির অটোমেটিক মেশিন কিনে ব্যবসা করতে চান, ভারত মেশিন টুলস-এর তরফে তাদের ৫,০০০ টাকা ছাড় দেওয়া হবে। সঙ্গে দেওয়া নীচের কুপনটি নিয়ে যাবেন।

## ব্যবসা করার পদ্ধতি

স্টেশনারি দোকান, অফিস, স্কুল-কলেজে জোগান দেওয়ার সময় কলম ও পেনসিলের পাশাপাশি বিভিন্ন আকারের খাম, বিভিন্ন ধরনের পিন, খাতা, ইরেজার ইত্যাদি জুড়ে নিন। যদি কলম ও পেনসিল তৈরির করার পাশাপাশি এগুলো তৈরি করার জন্য একাধিক মেশিন বসানোর সুযোগ না থাকে তা হলে বাকি জিনিসগুলোর ডিলারশিপ নিতে পারেন। সাধারণত একই বিক্রেতার কাছে এই সব স্টেশনারি জিনিসই একসঙ্গে পেতে চায় ক্রেতা। যে-দোকানে বা অফিসে পেন-পেনসিল সাপ্লাই দেবেন সেখানে হয়তো সেই মুহূর্তে কলম বা পেনসিলের প্রয়োজন নেই কিন্তু পিন, খাম, খাতা, ইরেজার ইত্যাদি জিনিসের প্রয়োজন। তাই কলম ও পেনসিলের পাশাপাশি আরও কিছু স্টেশনারি সামগ্রী সঙ্গে রাখলে খালি হাতে ফিরে আসতে হয় না।

ব্যবসা শুরু করার আগে অবশ্যই ভালো করে বাজার বুঝে নেওয়া উচিত। প্রথমে অল্প পুঁজি নিয়ে ব্যবসা শুরু করতে পারেন। ধীরে ধীরে পুঁজি বাড়ানোর কথা ভাবা উচিত। এই মুহূর্তে মেশিন বসিয়ে যাঁদের ব্যবসা করা সম্ভব নয়, তাঁরা একাধিক কোম্পানির ডিলারশিপ নিয়ে বিক্রি করতে পারেন। তবে নিজের সংস্থার উৎপাদন সরাসরি বাজারে বিক্রি করতে পারলে লাভ বেশি হবে। অন্যান্য ব্যবসার তুলনায় স্টেশনারি ব্যবসা অনেক বেশি লাভজনক হওয়ার কারণ, এগুলির চাহিদা থাকে সারা বছর।

**কর্মক্ষেত্র**

৫,০০০ টাকা ছাড়

**পেনসিল তৈরির অটোমেটিক মেশিন কিনে ব্যবসা করতে চাই**

নাম: ____________________

ঠিকানা: ____________________

____________________ বয়স: __________

ফোন নং: ____________________

যোগাযোগ: ভারত মেশিন টুলস ইন্ডাস্ট্রি, ৬১, গণেশচন্দ্র অ্যাভিনিউ, কলকাতা-১৩

# ভাবা অ্যাটমিক রিসার্চে প্রশিক্ষণ দিয়ে চাকরি

*প্রথম পাতার পর*

এপ্রিল থেকে ১৩ এপ্রিল। ইন্টারভিউ নেওয়া হবে ১৪ জুন থেকে ৩১ জুলাই। দেশের ৪০টি শহরে প্রবেশিকা পরীক্ষার আয়োজন করা হবে।

অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: http://www.barconlineexam.in প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে। অনলাইন আবেদনের শেষ তারিখ ১১ ফেব্রুয়ারি। অনলাইন আবেদনের সময় প্রার্থীর জেপিজি ফর্ম্যাটে স্ক্যান করা পাসপোর্ট মাপের ফটো (৫০ কেবি সাইজের মধ্যে) এবং সই (২০ কেবি সাইজের মধ্যে) আপলোড করতে হবে।

ফি বাবদ দিতে হবে ৫০০ টাকা। ফি জমা দিতে হবে অনলাইনে ডেবিট বা ক্রেডিট কার্ড বা নেট ব্যাঙ্কিংয়ের মাধ্যমে। ফি দিয়ে পাওয়া ই-রিসিপ্টের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। মহিলা, তফসিলি, দৈহিক প্রতিবন্ধী এবং কর্মরত অবস্থায় মৃত সমরকর্মীদের সন্তানদের কোনও ফি লাগবে না।

আবেদনপত্র যথাযথ ভাবে পূরণ করে সাবমিটের পর রেজিস্ট্রেশন নম্বর-সহ পূরণ করা আবেদনপত্রের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি নিজের কাছে রেখে দেবেন। পরে কাজে লাগবে।

বিস্তারিত শিক্ষাগত যোগ্যতা, পরীক্ষার সিলেবাস এবং অন্যান্য খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# ইন্ডিয়ান অয়েলের পশ্চিমাঞ্চল ডিভিশনে ২২৬ তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং

২২৬ জন তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং দেবে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের মার্কেটিং ডিভিশন। অ্যাপ্রেন্টিসেস অ্যাক্ট, ১৯৬১/১৯৭৩ (সংশোধনী) অনুসারে এক বছরের ট্রেনিং দেওয়া হবে ডেটা এন্ট্রি অপারেটর, রিটেল সেলস অ্যাসোসিয়েট, অ্যাকাউন্ট্যান্ট, ইঞ্জিনিয়ারিংয়ের বিভিন্ন শাখা এবং আই টি আইয়ের বিভিন্ন ট্রেডে মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, গোয়া-সহ সংস্থার পশ্চিমাঞ্চলীয় ইউনিটে।

পশ্চিমবঙ্গের প্রার্থীরা কেবল সাধারণ প্রার্থীদের জন্য নির্দিষ্ট আসনের জন্যই আবেদন জানাতে পারবেন। সেজন্য এখানে সাধারণ প্রার্থীদের জন্য নির্দিষ্ট শূন্য আসনের কথাই জানানো হল। প্রশিক্ষণ চলাকালীন নির্দিষ্ট হারে স্টাইপেন্ড পাওয়া যাবে। এই প্রশিক্ষণের বিজ্ঞপ্তি নম্বর IOCL/MKTG/WR/APPR/2022.

**শূন্য আসনের বিবরণ: টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিস** (মেকানিক্যাল, ইলেক্ট্রিক্যাল, ইনস্ট্রুমেন্টেশন, সিভিল, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স, ইলেক্ট্রনিক্স) ও **ট্রেড অ্যাপ্রেন্টিস** (ফিটার, ইলেক্ট্রিশিয়ান, ইলেক্ট্রনিক্স মেকানিক, ইনস্ট্রুমেন্ট মেকানিক, মেশিনিস্ট): মহারাষ্ট্র ৯৪টি, গুজরাত ২৬টি, মধ্যপ্রদেশ ১৬টি, ছত্তিশগড় ১০টি।

**ট্রেড অ্যাপ্রেন্টিস**-ডেটা এন্ট্রি অপারেটর, ডেটা এন্ট্রি অপারেটর (স্কিল সার্টিফিকেট হোল্ডার), অ্যাকাউন্ট্যান্ট: মহারাষ্ট্র ৩৯টি, গুজরাত ১৭টি, মধ্যপ্রদেশ ১৩টি, ছত্তিশগড় ৩টি।

**ট্রেড অ্যাপ্রেন্টিস**-রিটেল সেলস অ্যাসোসিয়েট (ফ্রেশার), রিটেল সেলস অ্যাসোসিয়েট (স্কিল সার্টিফিকেট হোল্ডার): মহারাষ্ট্র ৫টি, গুজরাত ৫টি।

**বিষয় অনুসারে শিক্ষাগত যোগ্যতা**: মেকানিক্যাল, ইলেক্ট্রিক্যাল, ইনস্ট্রুমেন্টেশন, সিভিল, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স এবং ইলেক্ট্রনিক্স শাখার ক্ষেত্রে সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারিং শাখায় ৩ বছরের ডিপ্লোমা। অন্তত ৫০ শতাংশ নম্বর পেয়ে থাকতে হবে।

ফিটার, ইলেক্ট্রিশিয়ান, ইলেক্ট্রনিক্স মেকানিক, ইনস্ট্রুমেন্ট মেকানিক এবং মেশিনিস্ট শাখার ক্ষেত্রে সংশ্লিষ্ট ট্রেডে এন সি ভি টি বা এস সি ভি টি স্বীকৃত আই টি আই কোর্স পাশ।

অ্যাকাউন্ট্যান্ট ট্রেডের ক্ষেত্রে অন্তত ৫০ শতাংশ নম্বর-সহ যে-কোনও শাখায় স্নাতক। ডেটা এন্ট্রি অপারেটর ও রিটেল সেলস অ্যাসোসিয়েট-এর ক্ষেত্রে উচ্চমাধ্যমিক পাশ। স্কিল সার্টিফিকেটধারীদের যথাক্রমে ডোমেস্টিক ডেটা এন্ট্রি অপারেটর স্কিল সার্টিফিকেট এবং ন্যাশনাল স্কিল কোয়ালিফিকেশনস ফ্রেমওয়ার্ক বা কেন্দ্রীয় সরকারি সংস্থা কর্তৃক স্বীকৃত কোনও প্রতিষ্ঠান থেকে এক বছরের কম মেয়াদের রিটেল ট্রেনি অ্যাসোসিয়েট স্কিল সার্টিফিকেট থাকতে হবে।

ল্যাটেরাল এন্ট্রিতে ডিপ্লোমা কোর্স পাশ প্রার্থীরাও আবেদন করতে পারেন।

৩১-১-২০২২ তারিখ অনুসারে ৩ বছর আগে ইঞ্জিনিয়ারিং পাশ করে থাকলে, কোনও অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিংয়ে অংশ নিয়ে থাকলে বা কোনও সংস্থায় ১ বছর বা তার বেশি সময় ধরে সংশ্লিষ্ট কাজের অভিজ্ঞতা থাকলে আবেদন করবেন না।

**বয়স**: ৩১-১-২০২২ তারিখে ১৮ থেকে ২৪ বছরের মধ্যে হতে হবে।

প্রার্থী বাছাই করা হবে লিখিত পরীক্ষার মাধ্যমে। লিখিত পরীক্ষায় অবজেক্টিভ ধরনের মাল্টিপল চয়েস প্রশ্ন হবে। সময়সীমা দেড় ঘণ্টা।

প্রথমে প্রার্থীকে রেজিস্ট্রেশন করতে হবে ট্রেড অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে এই ওয়েবসাইট: https://apprenticeship.gov.in, টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে এই ওয়েবসাইট: https://portal.mhrdnats.gov.in এবং ট্রেড অ্যাপ্রেন্টিস (অপশনাল ট্রেড)-এর ক্ষেত্রে এই ওয়েবসাইট: https://apprenticeshipindia.org এর মাধ্যমে। রেজিস্ট্রেশনের পর অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.rectt.in অনলাইন আবেদন করা যাবে ১৫ ফেব্রুয়ারি পর্যন্ত। প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে। মনে রাখবেন, অনলাইন আবেদনের সময় প্রার্থীর স্ক্যান করা পাসপোর্ট মাপের ফটো, কালো কালিতে করা সই, বয়স এবং শিক্ষাগত যোগ্যতার প্রমাণপত্রের স্বপ্রত্যয়িত নকল, আর্থিক ভাবে অনগ্রসর প্রার্থীদের ক্ষেত্রে যথাযথ সার্টিফিকেটের স্বপ্রত্যয়িত নকল, কাস্ট এবং ও বি সি সার্টিফিকেটের স্বপ্রত্যয়িত নকল আপলোড করতে হবে। প্রতিটি ফাইল ১০০ কেবি সাইজের মধ্যে হতে হবে।

অনলাইনে আবেদনপত্র যথাযথ ভাবে পূরণ করে সাবমিটের পর পূরণ করা আবেদনপত্রের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। নিজের কাছে রাখবেন। পরে কাজে লাগবে।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: www.iocl.com

# ইন্ডিয়ান অয়েলের উত্তরাঞ্চল ডিভিশনে ৩০০ তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ

৩০০ জন তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং দেবে ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন। অ্যাপ্রেন্টিসেস অ্যাক্ট, ১৯৬১/১৯৭৩ (সংশোধনী) অনুসারে টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিস ও ট্রেড অ্যাপ্রেন্টিস ক্যাটেগরিতে ট্রেনিং হবে বিভিন্ন ট্রেড ও শাখায়।

টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে ট্রেডগুলি হল: মেকানিক্যাল, ইলেক্ট্রিক্যাল, ইনস্ট্রুমেন্টেশন, সিভিল, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স এবং ইলেক্ট্রনিক্স। ট্রেড অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে ট্রেডগুলি হল: ফিটার, ইলেক্ট্রিশিয়ান, ইলেক্ট্রনিক্স মেকানিক, ইনস্ট্রুমেন্ট মেকানিক, মেশিনিস্ট, অ্যাকাউন্ট্যান্ট, ডেটা এন্ট্রি অপারেটর (ফ্রেশার), ডেটা এন্ট্রি অপারেটর (স্কিল সার্টিফিকেট হোল্ডার)। দেশের উত্তরাঞ্চলের বিভিন্ন রাজ্য ও কেন্দ্রশাসিত অঞ্চলে অবস্থিত সংস্থার ইউনিটে প্রার্থীদের ট্রেনিং হবে। ডেটা এন্ট্রি অপারেটর ট্রেডের ক্ষেত্রে এক বছর তিন মাসের ট্রেনিং। বাকি সব ট্রেডের ক্ষেত্রে ট্রেনিংয়ের মেয়াদ এক বছর।

৩১-১২-২০২১ তারিখ অনুসারে ৩ বছর আগে শিক্ষাগত যোগ্যতার পরীক্ষায় পাশ করে থাকলে, কোনও অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিংয়ে অংশ নিয়ে থাকলে বা বর্তমানে নিলে, কোনও সংস্থায় ১ বছর বা তার বেশি সময় ধরে সংশ্লিষ্ট কাজের অভিজ্ঞতা থাকলে আবেদন করবেন না। ট্রেনিং চলাকালীন নির্দিষ্ট হারে স্টাইপেন্ড পাওয়া যাবে।

পশ্চিমবঙ্গের প্রার্থীরা কেবল সাধারণ প্রার্থীদের জন্য নির্দিষ্ট আসনের জন্যই আবেদন জানাতে পারবেন। সেজন্য এখানে সাধারণ প্রার্থীদের জন্য নির্দিষ্ট শূন্য আসনের কথাই জানানো হল। এই ট্রেনিংয়ের বিজ্ঞপ্তি নম্বর: IOCL/MKTG/NR/APP/2021-22/1.

**টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিস**: রাজ্য অনুসারে আসনবিন্যাস— **দিল্লি**: ২৭টি, **হরিয়ানা**: ১৮টি, **হিমাচল প্রদেশ**: ৫টি, **জম্মু-কাশ্মীর**: ৬টি, **পাঞ্জাব**: ১৮টি, **রাজস্থান**: ১৮টি, **উত্তর প্রদেশ**: ৪৮টি, **উত্তরাখণ্ড**: ৭টি।

**ট্রেড অ্যাপ্রেন্টিস**: রাজ্য অনুসারে আসনবিন্যাস— **দিল্লি**: ১৮টি, **হরিয়ানা**: ১২টি, **হিমাচল প্রদেশ**: ৩টি, **জম্মু-কাশ্মীর**: ৪টি, **পাঞ্জাব**: ১৩টি, **রাজস্থান**: ১৪টি, **উত্তর প্রদেশ**: ৩৩টি, **উত্তরাখণ্ড**: ৫টি।

**ট্রেড অ্যাপ্রেন্টিস-অ্যাকাউন্ট্যান্ট**: রাজ্য অনুসারে আসনবিন্যাস— **দিল্লি**: ৭টি, **হরিয়ানা**: ৫টি, **পাঞ্জাব**: ৪টি, **রাজস্থান**: ৫টি, **উত্তর প্রদেশ**: ১১টি।

**ট্রেড অ্যাপ্রেন্টিস-ডেটা এন্ট্রি অপারেটর (ফ্রেশার অ্যাপ্রেন্টিসেস)**: রাজ্য অনুসারে আসনবিন্যাস— **দিল্লি**: ৩টি, **পাঞ্জাব**: ৩টি, **উত্তর প্রদেশ**: ৪টি।

**ট্রেড অ্যাপ্রেন্টিস-ডেটা এন্ট্রি অপারেটর (স্কিল সার্টিফিকেট হোল্ডার)**: রাজ্য অনুসারে আসনবিন্যাস— **দিল্লি**: ৩টি, **পাঞ্জাব**: ৩টি, **উত্তর প্রদেশ**: ৩টি।

**শিক্ষাগত যোগ্যতা**: টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারিং শাখায় মোট অন্তত ৫০ শতাংশে নম্বর-সহ ৩ বছরের ডিপ্লোমা।

ট্রেড অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে সংশ্লিষ্ট ট্রেডে এন সি ভি টি বা এস সি ভি টি স্বীকৃত আই টি আই কোর্স পাশ।

অ্যাকাউন্ট্যান্ট ট্রেডের ক্ষেত্রে মোট অন্তত ৫০ শতাংশ নম্বর-সহ যে-কোনও শাখায় স্নাতক।

ডেটা এন্ট্রি অপারেটর (ফ্রেশার অ্যাপ্রেন্টিসেস)-এর ক্ষেত্রে উচ্চমাধ্যমিক পাশ।

ডেটা এন্ট্রি অপারেটর (স্কিল্ড সার্টিফিকেট হোল্ডার)-এর ক্ষেত্রে উচ্চমাধ্যমিক-সহ ন্যাশনাল স্কিল কোয়ালিফিকেশনস ফ্রেমওয়ার্ক বা কেন্দ্রীয় সরকারি সংস্থা কর্তৃক স্বীকৃত কোনও প্রতিষ্ঠান থেকে এক বছরের কম মেয়াদের 'ডোমেস্টিক ডেটা এন্ট্রি অপারেটর'-এর স্কিল সার্টিফিকেট থাকতে হবে।

**বয়স**: ৩১-১২-২০২১ তারিখে ১৮ থেকে ২৪ বছরের মধ্যে হতে হবে।

প্রার্থী বাছাই করা হবে দেড় ঘণ্টার লিখিত পরীক্ষা ও নথিপত্র যাচাইয়ের মাধ্যমে। পরীক্ষা ১০০ নম্বরের। লিখিত পরীক্ষার সম্ভাব্য তারিখ ৬ ফেব্রুয়ারি। পরীক্ষাকেন্দ্র চণ্ডিগড়, জয়পুর, লখনউ ও নয়াদিল্লি। পরীক্ষায় থাকবে সংশ্লিষ্ট বিষয় (৪০ নম্বর), কোয়ান্টিটেটিভ অ্যাপ্টিটিউড-সহ জেনেরিক অ্যাপ্টিটিউড (২০ নম্বর), রিজনিং এবিলিটিজ (২০ নম্বর) ও বেসিক ইংলিশ ল্যাঙ্গুয়েজ স্কিলস (২০ নম্বর)। অ্যাকাউন্ট্যান্ট ও ডেটা এন্ট্রি অপারেটর পদের ক্ষেত্রে থাকবে কোয়ান্টিটেটিভ অ্যাপ্টিটিউড-সহ জেনেরিক অ্যাপ্টিটিউড (৩০ নম্বর), রিজনিং এবিলিটিজ (৩০ নম্বর) ও বেসিক ইংলিশ ল্যাঙ্গুয়েজ স্কিলস (৪০ নম্বর)। সব ক্ষেত্রেই অবজেক্টিভ ধরনের মাল্টিপল চয়েস প্রশ্ন হবে।

প্রথমে প্রার্থীকে রেজিস্ট্রেশন করতে হবে ট্রেড অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে এই ওয়েবসাইট: https://apprenticeshipindia.org এবং টেকনিশিয়ান অ্যাপ্রেন্টিসের ক্ষেত্রে এই ওয়েবসাইট: https://portal.mhrdnats.gov.in-এর মাধ্যমে। এর পর অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.iocl.com অনলাইন আবেদন করা যাবে ৩১ জানুয়ারি পর্যন্ত। অনলাইন আবেদনপত্র পূরণের সময় প্রার্থীর স্ক্যান করা পাসপোর্ট মাপের রঙিন ফটো, সই, জন্মতারিখের প্রমাণপত্র, শিক্ষাগত যোগ্যতার প্রয়োজনীয় নথিপত্র এবং প্রযোজ্য ক্ষেত্রে কাস্ট ও আর্থিক ভাবে অনগ্রসরতার প্রমাণপত্র আপলোড করতে হবে।

আবেদনপত্র সাবমিট করার পর অ্যাপ্লিকেশন নম্বর-সহ পূরণ করা আবেদনপত্রের এক কপি সিস্টেম জেনারেটেড প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। নিজের কাছে রাখবেন। পরে প্রয়োজন হবে।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখতে পারেন উপরোক্ত ওয়েবসাইট।

# মৌলানা আজাদ ন্যাশনাল উর্দু বিশ্ববিদ্যালয়ে অধ্যাপক

প্রফেসর, অ্যাসোসিয়েট প্রফেসর, অ্যাসিস্ট্যান্ট প্রফেসর-সহ বিবিধ পদে ৭০ জনকে নেবে মৌলানা আজাদ ন্যাশনাল উর্দু বিশ্ববিদ্যালয়। নিয়োগ করা হবে এডুকেশন, ইংলিশ, জার্নালিজম-সহ বিভিন্ন বিষয়ে। উর্দু মাধ্যমে অথবা উর্দু অন্যতম বিষয় হিসেবে পড়ে থাকতে হবে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর: 62/2022.

**শূন্যপদের বিন্যাস**: প্রফেসর: এডুকেশন: ৭টি, আরবি: ১টি, হিন্দি: ১টি, ইংলিশ: ১টি, উইমেন এডুকেশন: ১টি, পলিটিক্যাল সায়েন্স: ১টি, ইসলামিক স্টাডিজ: ১টি, কম্পিউটার সায়েন্স অ্যান্ড ইনফর্মেশন টেকনোলজি: ২টি, হিস্ট্রি: ১টি, ডি ডি ই: ৩টি, সি ইউ সি এস: ১টি। প্রফেসর-ডিরেক্টর: ডি ডি ই: ১টি, এ বি সি এস এস ই আই পি: ১টি, সি ডব্লু এস: ১টি। অ্যাসোসিয়েট প্রফেসর: এডুকেশন: ৪টি, মাস কমিউনিকেশন অ্যান্ড জার্নালিজম: ১টি, সোশ্যাল ওয়ার্ক: ১টি, কেমিস্ট্রি: ১টি, ইকনমিক্স: ১টি, সোশিওলজি: ১টি, পার্সি: ১টি, উর্দু: ১টি, হিস্ট্রি (ডি ডি ই): ১টি। অ্যাসোসিয়েট প্রফেসর-কাম-ডেপুটি ডিরেক্টর: এ বি সি এস এস ই আই পি: ২টি। অ্যাসিস্ট্যান্ট প্রফেসর: এডুকেশন: ১৩টি, ইংলিশ ২টি, উর্দু: ১টি, ম্যাথমেটিক্স: ১টি, ইকনমিক্স: ১টি, এডুকেশন (ডি ডি ই): ১টি, এইচ কে এস সি ডি এস: ১টি। অ্যাসিস্ট্যান্ট প্রফেসর-কাম-অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর: এ বি সি এস এস ই আই পি: ২টি। বিভাগীয় প্রধান (পলিটেকনিক): কম্পিউটার সায়েন্স ইঞ্জিনিয়ারিং: ২টি, সিভিল ইঞ্জিনিয়ারিং: ৩টি, ইলেক্ট্রনিক্স অ্যান্ড কমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং: ১টি, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স ইঞ্জিনিয়ারিং: ১টি, মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং: ১টি। লেকচারার (পলিটেকনিক): সিভিল ইঞ্জিনিয়ারিং: ৩টি, মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং: ১টি।

দরখাস্ত করতে হবে নির্দিষ্ট বয়ানে। দরখাস্তের বয়ান ডাউনলোড করে নেবেন এই ওয়েবসাইট থেকে: www.manuu.edu.in নির্দিষ্ট ঠিকানায় দরখাস্ত পৌঁছনোর শেষ তারিখ ২ ফেব্রুয়ারি। আবেদনের যোগ্যতা ও দরখাস্তের পদ্ধতি-সহ অন্যান্য তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# ডি আর ডি ও-তে ১৫০ তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং

১৫০ জন তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং দেবে রিসার্চ সেন্টার ইমারৎ। এটি কেন্দ্রীয় প্রতিরক্ষা মন্ত্রকের অধীনস্থ ডিফেন্স রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট অর্গানাইজেশন (ডি আর ডি ও)-এর ডক্টর এ পি জে আব্দুল কালাম মিসাইল কমপ্লেক্সের ল্যাবরেটরি। গ্র্যাজুয়েট অ্যাপ্রেন্টিস, টেকনিশিয়ান (ডিপ্লোমা) অ্যাপ্রেন্টিস এবং ট্রেড অ্যাপ্রেন্টিস ক্যাটেগরিতে অ্যাপ্রেন্টিসেস অ্যাক্ট, ১৯৬১ (সময়ানুসারে সংশোধনী) অনুসারে এক বছরের ট্রেনিং দেওয়া হবে বিভিন্ন শাখায়। ট্রেনিং চলাকালীন নির্দিষ্ট হারে স্টাইপেন্ড পাওয়া যাবে।

**ক্যাটেগরি ও শাখা অনুসারে আসনবিন্যাস: গ্র্যাজুয়েট অ্যাপ্রেন্টিস**: ৪০টি। **শিক্ষাগত যোগ্যতা**: ইলেক্ট্রনিক্স অ্যান্ড কমিউনিকেশন, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স, কম্পিউটার সায়েন্স অ্যান্ড ইঞ্জিনিয়ারিং, মেকানিক্যাল, কেমিক্যাল— যে-কোনও একটি ইঞ্জিনিয়ারিং শাখায় বি ই বা বি টেক। বি কম বা বি এসসি ডিগ্রিধারীরাও আবেদনের যোগ্য। **স্টাইপেন্ড**: নির্দিষ্ট মাসিক ৯,০০০ টাকা।

**টেকনিশিয়ান (ডিপ্লোমা) অ্যাপ্রেন্টিস**: ৬০টি। **শিক্ষাগত যোগ্যতা**: ইলেক্ট্রনিক্স অ্যান্ড কমিউনিকেশন, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স, কম্পিউটার সায়েন্স অ্যান্ড ইঞ্জিনিয়ারিং, মেকানিক্যাল, কেমিক্যাল— যে-কোনও একটি ইঞ্জিনিয়ারিং শাখায় ডিপ্লোমা। **স্টাইপেন্ড**: নির্দিষ্ট মাসিক ৮,০০০ টাকা।

**ট্রেড অ্যাপ্রেন্টিস**: ৫০টি। **শিক্ষাগত যোগ্যতা**: ফিটার, টার্নার, ইলেক্ট্রিশিয়ান, ইলেক্ট্রনিক্স মেকানিক, ওয়েল্ডার— যে-কোনও একটি ট্রেডে এন সি ভি টি বা এস সি ভি টি স্বীকৃত আই টি আই কোর্স পাশ। **স্টাইপেন্ড**: সরকারি নিয়মানুসারে।

তফসিলি, ও বি সি, আর্থিক ভাবে অনগ্রসর ও দৈহিক প্রতিবন্ধী প্রার্থীদের জন্য নিয়মানুসারে আসন সংরক্ষিত থাকবে।

প্রার্থীকে অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.rcilab.in অনলাইন আবেদন করা যাবে ৭ ফেব্রুয়ারি পর্যন্ত।

বিশদ জানতে দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# ওড়িশা বিদ্যুৎ নিগমে জুনিয়র ম্যানেজমেন্ট ট্রেনি

জুনিয়র ম্যানেজমেন্ট ট্রেনি পদে ৪০ জনকে নেবে ওড়িশা পাওয়ার ট্রান্সমিশন কর্পোরেশন। নিয়োগ করা হবে ইলেক্ট্রিক্যাল শাখায়। প্রথমে ১ বছরের ট্রেনিং। সফল ট্রেনিং শেষে প্রাথমিক ভাবে ৫ বছরের চুক্তিতে নিয়োগ করা হবে জুনিয়র ম্যানেজার পদে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর MPP&R-08/2022.

মোট শূন্যপদ: ৪০টি (সাধারণ ২৮, তফসিলি জাতি ১২)। এর মধ্যে মোট ১৩টি শূন্যপদ মহিলাদের জন্য সংরক্ষিত থাকবে। শিক্ষাগত যোগ্যতা: মোট অন্তত ৬০ শতাংশ (তফসিলি জাতি ও দৈহিক প্রতিবন্ধীদের ক্ষেত্রে ৫০ শতাংশ) নম্বর-সহ ইলেক্ট্রিক্যাল বা ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা। বয়স: ১-১-২০২২ তারিখে ২১ থেকে ৩২ বছরের মধ্যে হতে হবে। বেতনক্রম: ৪৪,৯০০-১,৪২,৪০০ টাকা।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.optcl.co.in দরখাস্তের শেষ তারিখ ১০ ফেব্রুয়ারি।

দরখাস্তের পদ্ধতি-সহ অন্যান্য তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# রেল কোচ ফ্যাক্টরিতে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং

৫৬ জন তরুণ-তরুণীকে অ্যাপ্রেন্টিসশিপ ট্রেনিং দেওয়া হবে কপূরথালা রেল কোচ ফ্যাক্টরির টেকনিক্যাল ট্রেনিং সেন্টারে। অ্যাপ্রেন্টিসশিপ অ্যাক্ট, ১৯৬১ অনুসারে ট্রেনিং হবে ইলেক্ট্রনিক মেকানিক, ইলেক্ট্রিশিয়ান, ফিটার, মেশিনিস্ট, পেইন্টার-সহ বিভিন্ন ট্রেডে।

ট্রেড অনুসারে আসন— **ফিটার**: ৪টি (তফসিলি উপজাতি)। ২টি করে আসন দৈহিক প্রতিবন্ধী ও প্রাক্তন সমরকর্মীদের জন্য সংরক্ষিত। **ওয়েল্ডার (গ্যাস অ্যান্ড ইলেক্ট্রিক)**: ১টি (তফসিলি উপজাতি-দৈহিক প্রতিবন্ধী)। **মেশিনিস্ট**: ১৩টি (সাধারণ ৩, তফসিলি উপজাতি ২, ও বি সি ৮)। এর মধ্যে ১টি করে আসন দৈহিক প্রতিবন্ধী ও প্রাক্তন সমরকর্মীর জন্য সংরক্ষিত। **পেইন্টার (জেনারেল)**: ১৫টি (সাধারণ ৯, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ২, ও বি সি ২)। এর মধ্যে ১টি করে আসন দৈহিক প্রতিবন্ধী ও প্রাক্তন সমরকর্মীর জন্য সংরক্ষিত। **কার্পেন্টার**: ৩টি (তফসিলি উপজাতি ২, ও বি সি ১)। এর মধ্যে ১টি করে আসন দৈহিক প্রতিবন্ধী ও প্রাক্তন সমরকর্মীর জন্য সংরক্ষিত। **মেকানিক (মোটর ভেহিক্যল)**: ৩টি (সাধারণ ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ১)। **ইলেক্ট্রিশিয়ান**: ৭টি (সাধারণ ৪, তফসিলি জাতি ১, ও বি সি ২)। এর মধ্যে ১টি শূন্যপদ প্রাক্তন সমরকর্মীর জন্য সংরক্ষিত। **ইলেক্ট্রনিক মেকানিক**: ৯টি (সাধারণ ৫, তফসিলি জাতি ১, তফসিলি উপজাতি ১, ও বি সি ২)। **এ সি অ্যান্ড রেফ্রিজারেটর মেকানিক**: ১টি (তফসিলি উপজাতি)।

**শিক্ষাগত যোগ্যতা**: মোট অন্তত ৫০ শতাংশ নম্বর-সহ মাধ্যমিক বা সমতুল। সেইসঙ্গে সংশ্লিষ্ট ট্রেডে এন সি ভি টি স্বীকৃত ন্যাশনাল ট্রেড সার্টিফিকেট থাকতে হবে।

**বয়স**: ২০-১২-২০২১ তারিখে ১৫ থেকে ২৪ বছরের মধ্যে। তফসিলিরা ৫, ও বি সিরা ৩ বছরের ছাড় পাবেন। দৈহিক প্রতিবন্ধীরা বয়সে ১০ বছরের ছাড় পাবেন। প্রাক্তন সমরকর্মীরা নিয়মানুসারে বয়সের ছাড় পাবেন।

প্রার্থী বাছাই করা হবে মেধার ভিত্তিতে।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.rcf.indianrailways.gov.in অনলাইন দরখাস্তের শেষ তারিখ ৩১ জানুয়ারি। প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে। মনে রাখবেন, অনলাইন দরখাস্ত পূরণের সময় প্রার্থীর স্ক্যান করা পাসপোর্ট মাপের রঙিন ফটো (জে পি জি বা জেপেগ ফর্ম্যাটে ২০ থেকে ৭০ কেবি সাইজের মধ্যে) ও কালো কালির সই (জে পি জি বা জেপেগ ফর্ম্যাটে ৫ থেকে ৩০ কেবি সাইজের মধ্যে) আপলোড করতে হবে।

অনলাইনে ফি বাবদ দিতে হবে ১০০ টাকা। মহিলা, তফসিলি ও দৈহিক প্রতিবন্ধীদের ফি দিতে লাগবে না।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# স্কলারশিপের খোঁজখবর

### রোলস রয়েস উয়াণ্ডি কোভিড স্কলারশিপ ফর উইমেন ২০২১

কোভিড মহামারীর কারণে যে-ছাত্রীদের পিতা বা মাতা অথবা পরিবারের উপার্জনকারীর মৃত্যু হয়েছে, তাঁদের স্কলারশিপ দিচ্ছে রোলস রয়েস ইন্ডিয়া প্রাইভেট লিমিটেড। **আবেদনের যোগ্যতা:** সায়েন্স, টেকনোলজি, ইঞ্জিনিয়ারিং ও ম্যাথমেটিক্সের মধ্যে যে-কোনও একটি শাখায় স্নাতক কোর্সে পাঠরত ছাত্রীরা আবেদন করবেন। বার্ষিক পারিবারিক আয় হতে হবে ৬ লাখ টাকার নীচে। **স্কলারশিপের পরিমাণ:** সর্বাধিক ২৫,০০০ টাকা। আবেদন করতে হবে অনলাইনে। বিশদ তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: www.b4s.in/karma/RRUS1 আবেদনের শেষ তারিখ ৩১ জানুয়ারি।

### কিপ ইন্ডিয়া স্মাইলিং ফাউন্ডেশনাল স্কলারশিপ প্রোগ্রাম

মাধ্যমিক বা উচ্চমাধ্যমিক পাশ ও উচ্চশিক্ষায় আগ্রহী ছাত্রছাত্রীদের স্কলারশিপ দিচ্ছে কোলগেট-পামোলিভ (ইন্ডিয়া) লিমিটেড। আর্থিকভাবে অনগ্রসর প্রার্থীরা আবেদন করতে পারেন।

**আবেদনের যোগ্যতা:** উচ্চমাধ্যমিক পাঠরতদের ক্ষেত্রে ২০২১-এ মোট অন্তত ৭৫ শতাংশ নম্বর-সহ মাধ্যমিক পাশ প্রার্থীরা আবেদন করতে পারেন। স্নাতক (৩ বছর) বা ইঞ্জিনিয়ারিং (৪ বছর) বা ডিপ্লোমা ও ভোকেশনাল (১ বছর) কোর্সের ক্ষেত্রে ২০২১-এ মোট অন্তত ৬০ শতাংশে নম্বর-সহ উচ্চমাধ্যমিক পাশ প্রার্থীরা আবেদনের যোগ্য। বার্ষিক পারিবারিক আয় হতে হবে ৫ লাখ টাকার নীচে।

**স্কলারশিপের পরিমাণ:** বছর প্রতি ৩০,০০০ টাকা। স্কলারশিপের মেয়াদ ৪ বছর। অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.b4s.in/karma/KISF1 আবেদন করা যাবে ৩১ জানুয়ারি পর্যন্ত।

### এইচ ডি এফ সি লিমিটেড বাড়তে কদম স্কলারশিপ ২০২১-২২

কোভিড-১৯ মহামারীতে পিতা-মাতা বা পরিবারের প্রধান উপার্জনকারী সদস্যের মৃত্যুর কারণে পড়াশোনা চালিয়ে যেতে অক্ষম ছাত্রছাত্রীদের স্কলারশিপ দেবে এইচ ডি এফ সি লিমিটেড। নবম শ্রেণি থেকে স্নাতক স্তর পর্যন্ত পাঠরতরা আবেদন করতে পারেন। বার্ষিক পারিবারিক আয় হতে হবে ছয় লাখ টাকার নীচে। **স্কলারশিপের পরিমাণ:** সর্বাধিক ১ লাখ টাকা। অনলাইন আবেদন করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: www.b4s.in/karma/HTPP1 আবেদনের শেষ তারিখ ১৫ ফেব্রুয়ারি।

### কোটাক শিক্ষা নিধি

কোভিড-১৯ মহামারীতে পিতা বা মাতা বা উভয় অথবা পরিবারের প্রধান উপার্জনকারী সদস্যের মৃত্যুর কারণে পড়াশোনা চালিয়ে যেতে অক্ষম ছাত্রছাত্রীদের স্কলারশিপ দেবে কোটাক এডুকেশন ফাউন্ডেশন। প্রথম শ্রেণি থেকে ডিপ্লোমা বা স্নাতক কোর্সে পাঠরতরা আবেদন করতে পারেন। **বয়স:** ৬ থেকে ২২ বছরের মধ্যে হতে হবে। আবেদন করতে হবে অনলাইনে। বিশদ তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: www.b4s.in/karma/KSFA1 আবেদনের শেষ তারিখ ৩১ মার্চ।

*(তথ্য সহায়তা: buddy4study)*

# বর্ডার সিকিউরিটি ফোর্সে ২৭৮৮ কনস্টেবল

২,৭৮৮ জন কনস্টেবল (ট্রেডসম্যান) নেবে বর্ডার সিকিউরিটি ফোর্স (বি এস এফ)। নিয়োগ হবে সুইপার, কুক, ওয়াশারম্যান, ওয়াটার কেরিয়ার, বার্বার, কবলার-সহ বিবিধ ট্রেডে। পুরুষ-মহিলা উভয়েই আবেদনের যোগ্য।

**ট্রেড অনুসারে শূন্যপদের বিন্যাস:** **কবলার:** পুরুষদের ক্ষেত্রে ৮৮টি (সাধারণ ৪০, তফসিলি জাতি ১৫, তফসিলি উপজাতি ৭, ও বি সি ১৯, আর্থিক ভাবে অনগ্রসর ৭)। মহিলাদের ক্ষেত্রে ৩টি (সাধারণ)। **টেলর:** পুরুষদের ক্ষেত্রে ৪৭টি (সাধারণ ২৫, তফসিলি জাতি ৭, তফসিলি উপজাতি ২, ও বি সি ১১, আর্থিক ভাবে অনগ্রসর ২)। মহিলাদের ক্ষেত্রে ২টি (সাধারণ)। **কুক:** পুরুষদের ক্ষেত্রে ৮৯৭টি (সাধারণ ৩৮০, তফসিলি জাতি ১৪৪, তফসিলি উপজাতি ৭৬, ও বি সি ২০৮, আর্থিক ভাবে অনগ্রসর ৮৯)। মহিলাদের ক্ষেত্রে ৪৭টি (সাধারণ ২৬, তফসিলি জাতি ৬, তফসিলি উপজাতি ২, ও বি সি ১১, আর্থিক ভাবে অনগ্রসর ২)। **ওয়াটার কেরিয়ার:** পুরুষদের ক্ষেত্রে ৫১০টি (সাধারণ ২১৩, তফসিলি জাতি ৮৩, তফসিলি উপজাতি ৪৩, ও বি সি ১২৩, আর্থিক ভাবে অনগ্রসর ৪৮)। মহিলাদের ক্ষেত্রে ২৭টি (সাধারণ ১৯, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ১, ও বি সি ৫)। **ওয়াশারম্যান:** পুরুষদের ক্ষেত্রে ৩৩৮টি (সাধারণ ১৪৭, তফসিলি জাতি ৫৫, তফসিলি উপজাতি ২৪, ও বি সি ৭৭, আর্থিক ভাবে অনগ্রসর ৩৫)। মহিলাদের ক্ষেত্রে ১৮টি (সাধারণ ১৫, তফসিলি জাতি ১, ও বি সি ২)। **বার্বার:** পুরুষদের ক্ষেত্রে ১২৩টি (সাধারণ ৫৪, তফসিলি জাতি ১৮, তফসিলি উপজাতি ৮, ও বি সি ৩০, আর্থিক ভাবে অনগ্রসর ১৩)। মহিলাদের ক্ষেত্রে ৭টি (সাধারণ)। **সুইপার:** পুরুষদের ক্ষেত্রে ৬১৭টি (সাধারণ ২৬৩, তফসিলি জাতি ৯৮, তফসিলি উপজাতি ৫১, ও বি সি ১৪৫, আর্থিক ভাবে অনগ্রসর ৬০)। মহিলাদের ক্ষেত্রে ৩৩টি (সাধারণ ২০, তফসিলি জাতি ২, তফসিলি উপজাতি ২, ও বি সি ৭, আর্থিক ভাবে অনগ্রসর ২)। **কার্পেন্টার:** শুধুমাত্র পুরুষদের ক্ষেত্রে ১৩টি (সাধারণ ১১, ও বি সি ২)। **পেইন্টার:** শুধুমাত্র পুরুষদের ক্ষেত্রে ৩টি (সাধারণ)। **ইলেক্ট্রিশিয়ান:** শুধুমাত্র পুরুষদের ক্ষেত্রে ৪টি (সাধারণ)। **ড্রাফটসম্যান:** পুরুষদের ক্ষেত্রে ১টি (সাধারণ)। **ওয়েটার:** শুধুমাত্র পুরুষদের ক্ষেত্রে ৬টি (সাধারণ)। **মালি:** শুধুমাত্র পুরুষদের ক্ষেত্রে ৪টি (সাধারণ)।

**শিক্ষাগত যোগ্যতা:** মাধ্যমিক। সেইসঙ্গে সংশ্লিষ্ট ট্রেডে ২ বছরের কাজের অভিজ্ঞতা, অথবা স্বীকৃত ভোকেশনাল ইনস্টিটিউট থেকে সংশ্লিষ্ট ট্রেডে আই টি আই সার্টিফিকেট কোর্স পাশ এবং সংশ্লিষ্ট ট্রেডে ১ বছরের কাজের অভিজ্ঞতা, অথবা সংশ্লিষ্ট বা সমতুল ট্রেডে ২ বছরের আই টি আই ডিপ্লোমা।

**বয়স:** ১-৮-২০২১ তারিখে ১৮ থেকে ২৩ বছরের মধ্যে। সংরক্ষিত ক্যাটেগরির প্রার্থীরা সরকারি নিয়মানুসারে বয়সের ছাড় পাবেন।

**দৈহিক মাপজোক:** উচ্চতা: পুরুষদের ক্ষেত্রে ১৬৭.৫ সেমি (তফসিলি উপজাতি ও আদিবাসীদের ক্ষেত্রে ১৬২.৫ সেমি, গোর্খাদের ক্ষেত্রে ১৬৫ সেমি)। মহিলাদের ক্ষেত্রে ১৫৭ সেমি (তফসিলি উপজাতি ও আদিবাসীদের ক্ষেত্রে ১৫০ সেমি, গোর্খাদের ক্ষেত্রে ১৫৫ সেমি)। বুকের ছাতি: শুধুমাত্র পুরুষদের ক্ষেত্রে না-ফুলিয়ে ও ফুলিয়ে যথাক্রমে ৭৮ ও ৮৩ সেমি (তফসিলি ও আদিবাসীদের ক্ষেত্রে যথাক্রমে ৭৬ ও ৮১ সেমি)। উচ্চতা ও বয়সের সঙ্গে মানানসই ওজন হতে হবে।

**বেতনক্রম:** ২১,৭০০-৬৯,১০০ টাকা।

অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: https://rectt.bsf.gov.in দরখাস্তের শেষ তারিখ ২৮ ফেব্রুয়ারি।

প্রার্থী বাছাই পদ্ধতি-সহ খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# দিল্লি সরকারে ৩১০

জুনিয়র ইঞ্জিনিয়ার/সেকশন অফিসার পদে ৬৯১ জনকে নিয়োগ করবে দিল্লি সরকার। নিয়োগ করা হবে দিল্লি জল বোর্ড, এগ্রিকালচারাল মার্কেটিং বোর্ড, মিউনিসিপ্যাল কর্পোরেশন-সহ বিভিন্ন বিভাগ ও অফিসে। প্রার্থী বাছাই করবে দিল্লি সাবর্ডিনেট সার্ভিসেস সিলেকশন বোর্ড। পশ্চিমবঙ্গের প্রার্থীরা কেবল সাধারণ ক্যাটেগরির প্রার্থীদের জন্য নির্দিষ্ট শূন্যপদে আবেদন জানাতে পারবেন। তাই এখানে সাধারণ ক্যাটেগরির প্রার্থীদের জন্য নির্দিষ্ট ৩১০টি শূন্যপদের বিষয়ে জানানো হল। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর: 01/22 এবং 02/22.

শূন্যপদের বিবরণ: **জুনিয়র ইঞ্জিনিয়ার (সিভিল):** পোস্ট কোড 801/22: শূন্যপদ: ২৭০টি। শিক্ষাগত যোগ্যতা: সিভিল ইঞ্জিনিয়ারিংয়ে ডিগ্রি। অথবা সিভিল ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা, সঙ্গে সংশ্লিষ্ট কাজে ২ বছরের অভিজ্ঞতা থাকতে হবে।

**জুনিয়র ইঞ্জিনিয়ার (ইলেক্ট্রিক্যাল):** পোস্ট কোড 802/22 শূন্যপদ: ৪০টি। শিক্ষাগত যোগ্যতা: ইলেক্ট্রিক্যাল ইঞ্জিনিয়ারিংয়ে ডিগ্রি। অথবা ইলেক্ট্রিক্যাল ইঞ্জিনিয়ারিংয়ে ডিপ্লোমা, সঙ্গে সংশ্লিষ্ট কাজে ২ বছরের অভিজ্ঞতা থাকতে হবে।

নিয়োগ হবে উত্তর, দক্ষিণ ও পূর্ব দিল্লি পুরসভা, দিল্লি এগ্রিকালচারাল মার্কেটিং বোর্ড, দিল্লি জল বোর্ড, দিল্লি আর্বান শেল্টার ইমপ্রুভমেন্ট বোর্ড, দিল্লি ট্রান্সকো লিমিটেড, দিল্লি স্টেট ইন্ডাস্ট্রিয়াল অ্যান্ড ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন, ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোল বিভাগ, নিউ দিল্লি মিউনিসিপ্যাল কাউন্সিল এবং দিল্লি ট্রান্সপোর্ট কর্পোরেশনে।

**বেতনক্রম:** ইলেক্ট্রিক্যাল শাখার ক্ষেত্রে ৯,৩০০-৩৪,৮০০ টাকা। কেবল দিল্লি ট্রান্সকো লিমিটেড ও নিউ দিল্লি মিউনিসিপ্যাল কর্পোরেশনে নিয়োগের ক্ষেত্রে ১০,৯০০-৩৪,৮০০ টাকা। সিভিল শাখার ক্ষেত্রে ৯,৩০০-৩৪,৮০০ টাকা। সব ক্ষেত্রেই সঙ্গে গ্রেড পে স্কেল ভেদে ৪,২০০ থেকে ৪,৮০০ টাকা। ৯-২-২০২২ তারিখে নির্দিষ্ট বয়স থাকতে হবে।

প্রার্থী বাছাই করা হবে দু'পর্যায়ের পরীক্ষার (টিয়ার-১ ও টিয়ার-টু) মাধ্যমে। পরীক্ষাকেন্দ্র দিল্লি। নেগেটিভ মার্কিং আছে। অনলাইন দরখাস্ত করতে হবে এই ওয়েবসাইটের মাধ্যমে: http://dsssbonline.nic.in অনলাইন দরখাস্ত করা যাবে ৯ ফেব্রুয়ারি পর্যন্ত। প্রার্থীর চালু ই-মেল আই ডি থাকতে হবে।

দরখাস্ত পূরণ করবেন যথাযথ ভাবে। ফি বাবদ অনলাইনে দিতে হবে ১০০ টাকা। ফি দেওয়া যাবে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া-ই পে-র মাধ্যমে। অনলাইনে ফি জমা দেওয়ার পর পাওয়া ই-রিসিপ্টের এক কপি প্রিন্ট আউট নিয়ে নেবেন। এটি কোথাও পাঠাতে হবে না। নিজের কাছে রেখে দেবেন। পরে কাজে লাগবে।

দরখাস্ত এবং প্রার্থী বাছাই পদ্ধতি-সহ অন্যান্য খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট। প্রয়োজনে দেখতে পারেন এই ওয়েবসাইট-টিও: http://dsssb.delhi.gov.in

# মৌলানা আজাদ ন্যাশনাল উর্দু বিশ্ববিদ্যালয়ে অধ্যাপক

প্রফেসর, অ্যাসোসিয়েট প্রফেসর, অ্যাসিস্ট্যান্ট প্রফেসর-সহ বিবিধ পদে ৭০ জনকে নেবে মৌলানা আজাদ ন্যাশনাল উর্দু বিশ্ববিদ্যালয়। নিয়োগ করা হবে এডুকেশন, ইংলিশ, জার্নালিজম-সহ বিভিন্ন বিষয়ে। উর্দু মাধ্যমে অথবা উর্দু অন্যতম বিষয় হিসেবে পড়ে থাকতে হবে। এই নিয়োগের বিজ্ঞপ্তি নম্বর: 62/2022.

**শূন্যপদের বিন্যাস: প্রফেসর:** এডুকেশন: ৭টি, আরবি: ১টি, হিন্দি: ১টি, ইংলিশ: ১টি, উইমেন এডুকেশন: ১টি, পলিটিক্যাল সায়েন্স: ১টি, ইসলামিক স্টাডিজ: ১টি, কম্পিউটার সায়েন্স অ্যান্ড ইনফর্মেশন টেকনোলজি: ২টি, হিস্ট্রি: ১টি, ডি ডি ই: ৩টি, সি ইউ সি এস: ১টি।

প্রফেসর-ডিরেক্টর: ডি ডি ই: ১টি, এ বি সি এস এস ই আই পি: ১টি, সি ডব্লু এস: ১টি।

অ্যাসোসিয়েট প্রফেসর: এডুকেশন: ৪টি, মাস কমিউনিকেশন অ্যান্ড জার্নালিজম: ১টি, সোশ্যাল ওয়ার্ক: ১টি, কেমিস্ট্রি: ১টি, ইকনমিক্স: ১টি, সোশিওলজি: ১টি, পার্সি: ১টি, উর্দু: ১টি, হিস্ট্রি (ডি ডি ই): ১টি।

অ্যাসোসিয়েট প্রফেসর-কাম-ডেপুটি ডিরেক্টর: এ বি সি এস এস ই আই পি: ২টি।

অ্যাসিস্ট্যান্ট প্রফেসর: এডুকেশন: ১৩টি, ইংলিশ ২টি, উর্দু: ১টি, ম্যাথমেটিক্স: ১টি, ইকনমিক্স: ১টি, এডুকেশন (ডি ডি ই): ১টি, এইচ কে এস সি ডি এস: ১টি।

অ্যাসিস্ট্যান্ট প্রফেসর-কাম-অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টর: এ বি সি এস এস ই আই পি: ২টি।

বিভাগীয় প্রধান (পলিটেকনিক): কম্পিউটার সায়েন্স ইঞ্জিনিয়ারিং: ২টি, সিভিল ইঞ্জিনিয়ারিং: ৩টি, ইলেক্ট্রনিক্স অ্যান্ড কমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং: ১টি, ইলেক্ট্রিক্যাল অ্যান্ড ইলেক্ট্রনিক্স ইঞ্জিনিয়ারিং: ১টি, মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং: ১টি।

লেকচারার (পলিটেকনিক): সিভিল ইঞ্জিনিয়ারিং: ৩টি, মেকানিক্যাল ইঞ্জিনিয়ারিং: ১টি।

দরখাস্ত করতে হবে নির্দিষ্ট বয়ানে। দরখাস্তের বয়ান ডাউনলোড করে নেবেন এই ওয়েবসাইট থেকে: www.manuu.edu.in নির্দিষ্ট ঠিকানায় দরখাস্ত পৌঁছনোর শেষ তারিখ ২ ফেব্রুয়ারি।

আবেদনের যোগ্যতা ও দরখাস্তের পদ্ধতি-সহ অন্যান্য তথ্যের জন্য দেখুন উপরোক্ত ওয়েবসাইট।

# কী পড়বেন, কোথায় পড়বেন

## সারগাছি রামকৃষ্ণ মিশন আশ্রমে রঙিন মাছ চাষের প্রশিক্ষণ



ভারতে উৎপাদিত মোট রঙিন মাছের সিংহভাগ উৎপন্ন হয় পশ্চিমবঙ্গে। সেই মাছ বিক্রির জন্য পৌঁছে যায় দেশের বিভিন্ন প্রান্তে এবং বিদেশে। বর্তমানে এ রাজ্যের প্রায় ১০ লক্ষ মানুষ রঙিন মাছ চাষ, সরবরাহ, ব্যবসার সঙ্গে যুক্ত। অতিমারির জন্য দীর্ঘদিন রঙিন মাছ চাষের প্রশিক্ষণ বন্ধ ছিল সারগাছি রামকৃষ্ণ মিশন আশ্রমে। ফেব্রুয়ারি থেকে আবার প্রশিক্ষণ দেওয়া শুরু হবে। প্রশিক্ষণ নেওয়ার জন্য এখনই আবেদন করতে পারেন। মহিলারাও আবেদন করতে পারেন।

**কোর্সের নাম:** অর্নামেন্টাল ফিশ ম্যানেজমেন্ট অ্যান্ড প্রোপাগেশন।

**প্রশিক্ষণের সময়সীমা:** ১২ থেকে ১৬ ফেব্রুয়ারি, ২০২২। আশ্রমে থেকে প্রশিক্ষণ নিতে হবে। শিক্ষার্থীদের থাকা ও খাওয়ার ব্যবস্থা করবেন আশ্রম কর্তৃপক্ষ।

**শিক্ষাগত যোগ্যতা:** অন্তত অষ্টম শ্রেণি পাশ। বয়সের কোনও বিধিনিষেধ নেই।

**কোর্স ফি:** ২,৫০০ টাকা।

**যোগাযোগ:** রামকৃষ্ণ মিশন আশ্রম, সারগাছি, মুর্শিদাবাদ, পিন-৭৪২ ৪০৮, পশ্চিমবঙ্গ। ফোন: ৯১৫৩৬-২৭৯৯৪/৯০৮৩২-৭৫২৭৪ (সকাল ১১টা থেকে বিকেল ৪টের মধ্যে)।

## এডিটিং ও পাবলিশিংয়ের সার্টিফিকেট কোর্স

এডিটিং ও পাবলিশিংয়ের সার্টিফিকেট কোর্সে ভর্তি নিচ্ছে যাদবপুর বিশ্ববিদ্যালয়ের স্কুল অব কালচারাল টেক্সটস অ্যান্ড রেকর্ডস। কোর্স চলবে মার্চ থেকে জুন মাস পর্যন্ত। অনলাইন মাধ্যমে পঠনপাঠন হবে।

শিক্ষাগত যোগ্যতা: যে-কোনও শাখায় স্নাতক।

কোর্স ফি: ১০,০০০ টাকা।

ক্লাস হবে সপ্তাহে তিন দিন, সন্ধ্যা ৬টা থেকে রাত ৮টা পর্যন্ত।

প্রার্থী বাছাই করা হবে একটি অনলাইন টেস্টের মাধ্যমে। টেস্ট ৪ ফেব্রুয়ারি, সন্ধ্যা ৬টা।

প্রার্থীর সম্পূর্ণ জীবনপঞ্জি-সহ আবেদন করতে হবে। প্রার্থীর নাম, ঠিকানা, ই-মেল অ্যাড্রেস, মোবাইল নম্বরের উল্লেখ থাকতে হবে।

আবেদনপত্র ই-মেল করতে হবে এই ঠিকানায়: editpubsctr@jadavpuruniversity.in আবেদনের শেষ তারিখ ৩১ জানুয়ারি।

খুঁটিনাটি তথ্যের জন্য দেখুন এই ওয়েবসাইট: http://jaduniv.edu.in

